# MCQ



(১৫) ৩১ মার্চ তারিখে ব্যাংক হিসাবের জের কত? [চ. বো. ২০১৯]

(ক) ৭,০০০ টাকা ক্রেডিট
(খ) ১৩,০০০ টাকা ডেবিট
(গ) ৭,০০০ টাকা ডেবিট
(ঘ) ১৩,০০০ টাকা ক্রেডিট ✓

(১৬) প্রকৃত জাবেদায় লেখা হয় কোনটি? [সি. বো. '১৯]

(ক) ধারে পণ্য ক্রয়
(খ) ধারে পণ্য বিক্রয়
(গ) নগদে যন্ত্রপাতি ক্রয়
(ঘ) ধারে আসবাবপত্র ক্রয় ✓

# MCQ



(১৭) প্রাপ্য হিসাব ডেবিট ৯০০ টাকা, নগদান হিসাব ডেবিট ১০০ টাকা এবং বিক্রয় হিসাব ক্রেডিট ১,০০০ টাকা।

উক্ত জাবেদার জন্য নিচের কোন লেনদেনটি প্রযোজ্য? [দি. বো. '১৯]

(ক) গ্রাহকের নিকট ১,০০০ টাকার পণ্য বিক্রয় করা হলো

(খ) গ্রাহকের নিকট ১,০০০ টাকার পণ্য বিক্রয় করে ১০০ টাকা নগদ গ্রহণ ✔

(গ) গ্রাহকের নিকট নগদে পণ্য বিক্রয় ১,০০০ টাকা

(ঘ) গ্রাহকের নিকট বাকিতে ১,০০০ টাকার আসবাবপত্র বিক্রয়

(১৮) নিচের কোনটি হিসাবচক্রের অপরিহার্য ধাপ নয়? [দি. বো. '১৯]

(ক) খতিয়ান (খ) কার্জপত্র ✔

(গ) আর্থিক অবস্থার বিবরণী (ঘ) সমাপনী দাখিলা

# MCQ



(১৯) খতিয়ানের ডেবিট উদ্বৃত্ত প্রকাশ করে- [দি. বো. '১৯]

(i) সম্পদ
(ii) খরচ
(iii) আয়

নিচের কোনটি সঠিক?

(ক) i
(খ) ii
(গ) i ও ii ✓
(ঘ) i ও iii

(২০) কোনটি হিসাবের প্রধান বই? [ঢা. বো. '১৯]

(ক) জাবেদা
(খ) খতিয়ান ✓
(গ) রেওয়ামিল
(ঘ) নগদান বই

(২১) জাবেদার অপরিহার্য বিষয় কী? [চ. বো. '১৯]

(ক) ব্যাখ্যা
(খ) শিরোনাম ✓
(গ) সমষ্টি নির্ণয়
(ঘ) ক্রমিক নং

# MCQ



(২২) নগদ ২৫,০০০ টাকা ও ৫,০০০ টাকা ব্যক্তিগত ঋণ নিয়ে ব্যবসা শুরু করলে, মূলধন হিসাবে কত টাকা ক্রেডিট হবে? [দি. বো. '১৯]

(ক) ৩০,০০০ টাকা
(খ) ২৫,০০০ টাকা ✓
(গ) ২০,০০০ টাকা
(ঘ) ৫,০০০ টাকা

(২৩) নিচের কোন বিবরণীটি সঠিক? [ব. বো. '১৯]

(ক) ক্রয় বইতে সকল ধরনের ক্রয় লিপিবদ্ধ করা হয়
(খ) কারবারি বাট্টা নগদান বইতে লিপিবদ্ধ করা হয়
(গ) বিক্রয় বইতে ধারে বিক্রয় লিপিবদ্ধ করা হয় ✓
(ঘ) বিক্রয় বইতে সকল ধরনের বিক্রয় লিপিবদ্ধ করা হয়

(২৪) বিভিন্ন শ্রেণীর হিসাবের ডেবিট-ক্রেডিট নির্ণয়ের স্বর্নসূত্র বলা হয়-

(ক) উদ্বৃত্ত পদ্ধতিকে
(খ) আধুনিক পদ্ধতিতে
(গ) সমীকরণ পদ্ধতিতে
(খ) সনাতন পদ্ধতিতে ✓

# MCQ



২,০০,০০০× ৪০% = ৮০,০০০

উদ্দিপকটি পরো এবং ২৫ ও ২৬ নং প্রশ্নের উত্তর দাও।

❖ জনাব জাফর ২,০০,০০০ টাকার পণ্য জনাব মান্নানের নিকট হতে ক্রয় করে নগদে ৪০% এবং ৩০% প্রদেয় বিলে নিস্পত্তি করেন

(২৫) ৮০,০০০ টাকার লেনদেনটি কোন বহিতে লিপিবদ্ধ হবে? [ঢা. বো. '১৯]

(ক) ক্রয় বহি (খ) প্রদেয় নোট বহি

(গ) প্রাপ্য নোট বহি (ঘ) নগদান বহি ✓

৪০%
৩০%
৩০%→ ধারে

(২৬) আর্থিক অবস্থা নির্ণয়ে লেনদেনটির প্রভাব হলো-

(i) দায় বৃদ্ধি

(ii) স্বত্বাধিকার হ্রাস

(iii) সম্পদ হ্রাস

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii (খ) i ও iii

(গ) ii ও iii (ঘ) i, ii ও iii ✓

| | | |
|---|---|---|
| ক্রয় হিঃ | Dr | ২,০০,০০০ |
| নগদ | Cr | ৮০,০০০ |
| প্রদেয়বিল | Cr | ৬০,০০০ |
| প্রদেয় হিঃ | Cr | ৬০,০০০ |

# MCQ



(২৭) হিসাবের মেয়াদান্তে হাতে নগদের সাথে কোন টাকা যোগ করলে অগ্রদত্ত টাকার পরিমাণ সমান হয়? [ঢা. বো. '১৯]

(ক) নগদ প্রাপ্তি (খ) প্রারম্ভিক নগদ তহবিল

(গ) অগ্রদত্ত অর্থ (ঘ) মোট খরচ ✓

(২৮) প্রদেয় হিসাব কীভাবে সৃষ্টি হয়? [কু. বো. '১৯]

(ক) শর্তযুক্তভাবে পণ্য ক্রয় করলে ✓ (খ) শর্তবিহীনভাবে পণ্য ক্রয় করলে

(গ) শর্তযুক্তভাবে পণ্য বিক্রয় করলে (ঘ) শর্তবিহীনভাবে পণ্য বিক্রয় করলে

(২৯) অগ্রদত্ত খুচরা নগদান বহির ক্যাশিয়ারকে মাসের শেষে যে অর্থ দেয়া হয় তা হলো- [সি. বো. '১৯]

(ক) মাসের প্রথমে তাকে যা দেয়া হয়েছিল (খ) মাসের শেষে যে পরিমাণ আয় হলো

(গ) যে অর্থ প্রধান ক্যাশিয়ার অনুমোদন করে (ঘ) মাসের শেষে মোট যা ব্যয় হলো ✓

(৩০) প্রদেয় হিসাবের নিকট থেকে ছাড় পেলে তাকে কী বলে? [সি. বো. '১৯]

(ক) প্রদত্ত বাট্টা (খ) প্রাপ্ত বাট্টা ✓

(গ) কারবারি বাট্টা (ঘ) পরিমাণ বাট্টা

# MCQ



(৩১) কোন দলিলের ওপর ভিত্তি করে বিক্রয় জাবেদা প্রস্তুত করা হয়? [দি. বো. '১৯; চ. বো. '১৭]

(ক) ক্রেডিট নোট (খ) ভাউচার

(গ) চালান ✓ (ঘ) ডেবিট নোট

(৩২) চেকের মাধ্যমে পরিশোধ করা হলে একঘরা নগদান বইয়ের কোন দিকে লেখা হয়? [চ. বো. '১৯]

(ক) ক্রেডিট দিকে (খ) ডেবিট দিকে

(গ) ডেবিট ও ক্রেডিট দিকে ✓ (ঘ) কোন দিকে নয়

(৩৩) হিসাববিজ্ঞানের স্থায়ী বই কোনটি? [সকল বোর্ড '১৮]

(ক) লেনদেন (খ) জাবেদা

(গ) খতিয়ান ✓ (ঘ) আর্থিক বিবরণী

(৩৪) ২/১০, n/৩০ দ্বারা কী বোঝায়? [সকল বোর্ড '১৮]

(ক) ২০ দিনের মধ্যে টাকা পরিশোধ করলে ২% বাট্টা পায় (খ) ৩০ দিনের মধ্যে টাকা পরিশোধ করলে ১০% বাট্টা পায়

(গ) ১০ দিনের মধ্যে টাকা পরিশোধ করলে ২% বাট্টা পায় ✓ (ঘ) ২০ দিনের মধ্যে টাকা পরিশোধ করলে ১০% বাট্টা পায়

# MCQ



(৩৫) নগদ প্রাপ্তি জাবেদার বৈশিষ্ট্য- [সকল বোর্ড '১৮]

(i) নগদ লেনদেন
(ii) বিশেষ জাবেদা
(iii) ডেবিট ব্যালেন্স

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii (খ) ii ও iii
(গ) i ও iii (ঘ) i, ii ও iii ✔

❖ মালিক কর্তৃক বিক্রয়মূল্যে পণ্য উত্তোলন।

ক্রয় ৮ বিক্রয় ১০

উত্তোলন হিঃ Dr
বিক্রয় হিঃ Dr

(৩৬) মালিক কর্তৃক ব্যবসা থেকে পণ্য উত্তোলন করলে কী জাবেদা হবে? [সকল বোর্ড '১৮]

(ক) উত্তোলন ডেবিট বিক্রয় ক্রেডিট (খ) উত্তোলন ডেবিট ক্রয় ক্রেডিট ✔
(গ) উত্তোলন ডেবিট নগদান ক্রেডিট (ঘ) উত্তোলন ডেবিট মূলধন ক্রেডিট

(৩৭) ক্রয় ফেরতের জন্য কোন দলিল ব্যবহার করা হয়? [সকল বোর্ড '১৮]

বিক্রয় ফেরত ←

(ক) ভাউচার (খ) চালান
(গ) ক্রেডিট নোট (ঘ) ডেবিট নোট ✔

# MCQ



(৩৮) কোনটি হিসাব চক্রের প্রথম ধাপ? [সকল বোর্ড '১৮]

(ক) জাবেদাভুক্তিকরণ (খ) লেনদেনশনাক্তকরণ ✔

(গ) শ্রেণিবিন্যাসকরণ (ঘ) সংক্ষিপ্তকরণ

উদ্দিপকটি পরো এবং ৩৯ ও ৪০ নং প্রশ্নের উত্তর দাও।

❖ অহনা ট্রেডার্স ১লা জুন ২০১৬, ৮,০০০ টাকার পণ্য ১০% বাট্টায় বাকিতে ক্রয় করে। ৮ই জুন উক্ত প্রদেয় হিসাবের অর্ধেক ২% বাট্টায় পরিশোধ করে। [ঢা. বো. '১৭]

(৩৯) অহনা ট্রেডার্স এর হিসাবভুক্ত বাট্টার পরিমাণ কত?

(ক) ৭২ টাকা ✔ (খ) ৮০ টাকা

(গ) ১৪৪ টাকা (ঘ) ১৬০ টাকা

৮০০০ × ১০ = ৮০০

৮০০০ − ৮০০ = ৭২০০ × ২%

$= \frac{১৪৪}{২} = ৭২$

(৪০) মূল্য পরিশোধের ফলে উক্ত লেনদেনের অবশিষ্ট দায়ের পরিমাণ কত?

(ক) ৩৬০০ টাকা ✔ (খ) ৪০০০ টাকা

(গ) ৭২০০ টাকা (ঘ) ৭৬০০ টাকা

$\frac{৭২০০}{২} = ৩৬০০$

# MCQ



(৪১) 'ব্যবসায় কার্যক্রম অনন্তকাল ধরে চলতে থাকবে'- এটি হিসাববিজ্ঞানের কোন ধারনা মেনে চলে? [ঢা. বো. '১৭]

(ক) ব্যবসায় সত্বা ধারনা
(খ) চলমান ধারনা ✔
(গ) হিসাবকাল ধারনা
(ঘ) অর্থের অংশকে প্রকাশ ধারনা

(৪২) সহকারী খতিয়ান ক্রেডিট জের দ্বারা কী বোঝায়? [ঢা. বো. '১৭]

(ক) দেনা ✔
(খ) পাওনা
(গ) মূলধন
(ঘ) ব্যয়

(৪৩) বিক্রয়ের উদ্দেশ্যে আসবাবপত্র ক্রয় ৫,০০০ টাকা ভুলবশত আসবাবপত্র হিসাবে লিপিবদ্ধ হয়েছে। এর জন্য সংশোধনী জাবেদা নিচের কোনটি? [ঢা. বো. '১৭]

(ক) বিক্রয় হিসাব ক্রেডিট ৫,০০০ টাকা
আসবাবপত্র হিসাব ক্রেডিট ৫,০০০ টাকা

(খ) আসবাবপত্র হিসাব ডেবিট ৫,০০০ টাকা
বিক্রয় হিসাব ক্রেডিট ৫,০০০ টাকা

(গ) ক্রয় হিসাব ডেবিট ৫,০০০ টাকা ✔
আসবাবপত্র হিসাব ক্রেডিট ৫,০০০ টাকা

(ঘ) ক্রয় হিসাব ডেবিট ৫,০০০ টাকা
বিক্রয় হিসাব ক্রেডিট ৫,০০০ টাকা

# MCQ



(৪৪) নিচের কোন হিসাবটি ক্রেডিট জের প্রদর্শন করে? [ঢা. বো. '১৭]

(ক) অবচয় (খ) শেয়ার অবহার
(গ) সাপ্লাইজ (ঘ) প্রাপ্ত সুদ ✓

(৪৫) যদি বিক্রয়মূল্য পণ্য উত্তোলন করা হয় তাহলে কোন হিসাবটি ক্রেডিট করা হবে? [রা. বো. '১৭]

(ক) প্রদেয় হিসাব (খ) প্রাপ্য হিসাব
(গ) বিক্রয় হিসাব ✓ (ঘ) ক্রয় হিসাব

(৪৬) কায়েসের নিকট হতে ১০% বাট্টায় পাওয়া গেলো ৫,৪০০ টাকা। বাট্টার পরিমাণ কত? [রা. বো. '১৭, '১৫]

(ক) ৪৯০ (খ) ৪৯১
(গ) ৫৪০ (ঘ) ৬০০ ✓

(৪৭) বিক্রয়ের উদ্দেশ্যে আসবাবপত্র ক্রয় করা হলে কোন হিসাব ডেবিট করতে হবে? [রা. বো. '১৭]

(ক) আসবাবপত্র হিসাব (খ) প্রাপ্য হিসাব
(গ) ক্রয় হিসাব ✓ (ঘ) বিক্রয় হিসাব

# MCQ



(৪৮) ক্রেডিট দ্বারা কোনটি বোঝায়? [রা. বো. '১৭]

(ক) সম্পদ ও দায় বৃদ্ধি (খ) সম্পদ হ্রাস ও দায় বৃদ্ধি
(গ) সম্পদ ও দায় হ্রাস (ঘ) সম্পদ বৃদ্ধি এবং দায় হ্রাস

(৪৯) বিক্রয় ফেরত লিপিবদ্ধ করার জন্য কোন দলিল ব্যবহার হয়? [রা. বো. '১৭]

(ক) ডেবিট নোট (খ) ক্রেডিট নোট
(গ) ডেবিট ভাউচার (ঘ) ক্রেডিট ভাউচার

(৫০) দাগকাটা চেকের মাধ্যমে ১০,০০০ টাকার পণ্য বিক্রয় করা হলে কোন হিসাব ডেবিট করতে হবে? [ব. বো. '১৭]

(ক) চেক হিসাব (খ) বিক্রয় হিসাব
(গ) ব্যাংক হিসাব (ঘ) নগদান হিসাব

(৫১) জনাব ইউনুস একজন খুচরা ব্যবসায়ী। বছর শেষে তার দায় ছিল ৯,৫৭৫ টাকা এবং মালিকানাস্বত্ব ছিল ১৫,০০৫ টাকা। তাহলে তার সম্পত্তি কত হবে? [রা. বো. '১৭]

(ক) ৫,৪৩০ টাকা (খ) ৭,৫০৫ টাকা
(গ) ৯,৫৭৫ টাকা (ঘ) ২৪,৫৮০ টাকা

# MCQ



(৫২) লেনদেন সংঘটিত হওয়ার সাথে সাথে জাবেদার লিপিবদ্ধ করার কারন কী? [য. বো. '১৭]

(ক) খতিয়ান প্রস্তুতে সহায়তা করা
(খ) হারিয়ে যাওয়া বা ভুলে যাওয়ার সম্ভাবনা হ্রাস করা ✓
(গ) ভুলত্রুটি হ্রাস করা
(ঘ) লেনদেনের স্থায়ী সংরক্ষন নিশ্চিত করা

(৫৩) ২/১০, নীট/৩০ কোন ধরনের শর্ত? [য. বো. '১৭, '১৬]

(ক) নগদ বাট্টা ✓
(খ) কারবারি বাট্টা
(গ) প্রাপ্ত বাট্টা
(ঘ) প্রদত্ত বাট্টা

(৫৪) দেনাদার কর্তৃক সরাসরি ব্যাংকে পরিশোধ করলে একঘরা নগদান বইতে তা কন্দিকে লিখতে হয়? [ব. বো. '১৭]

(ক) শুধু ডেবিট দিকে
(খ) শুধু ক্রেডিট দিকে
(গ) ডেবিট ক্রেডিট উভয় দিকে ✓
(ঘ) ডেবিট অথবা ক্রেডিট দিকে

# MCQ



উদ্দিপকটি পরো এবং ৫৫ ও ৫৬ নং প্রশ্নের উত্তর দাও। [ব. বো. '১৭]

❖ আফ্রিদির ০১ জানুয়ারি তারিখে হাতেনগদ ১,০৫,০০০ টাকা, ব্যাংকে জমা ১,১০,০০০ টাকা, আসবাবপত্র ১,১৫,০০০ টাকা এবং মজুদ পণ্য ছিল ১,২০,০০০ টাকা। এছাড়াও তার প্রদেয় হিসাব ৩৩,০০০ টাকা ও বকেয়া বেতন ১৮,০০০ টাকা।

(৫৫) ১ জানুয়ারি তারিখে আফ্রিদির মোট সম্পদ কত ছিল?

(ক) ৪,৫০,০০০ টাকা ✔ (খ) ৪,৫৩,০০০ টাকা

(গ) ৫,০০,০০০ টাকা (ঘ) ৫,০১,০০০ টাকা

(৫৬) আফ্রিদির প্রারম্ভিক মূলধনের পরিমাণ কত ছিল?

(ক) ১,০৫,০০০ টাকা (খ) ৩,৯৯,০০০ টাকা ✔

(গ) ৫,০১,০০০ টাকা (ঘ) ৫,১৬,০০০ টাকা

(৫৭) মূলধন ও দায় হিসাবসমূহ কখন ডেবিট করা হয়? [ব. বো. '১৭]

(ক) মূলধন হ্রাস পেলে ও দায় হ্রাস পেলে ✔ (খ) মূলধন বৃদ্ধি পেলে ও দায় বৃদ্ধি পেলে

(গ) মূলধন বৃদ্ধি পেলে ও দায় হ্রাস পেলে (ঘ) মূলধন হ্রাস পেলে ও দায় বৃদ্ধি পেলে

# MCQ



(৫৮) নগদান বই কাজ করে- [কু. বো. '১৭]

(i) জাবেদার

(ii) খতিয়ানের

(iii) রেওয়ামিলের

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii ✓
(খ) i ও iii
(গ) ii ও iii
(ঘ) i, ii ও iii

(৫৯) নিচের কোনটি ডেবিট উদ্বৃত্ত প্রকাশ করে? [ব. বো. '১৭]

(ক) সাধারণ সঞ্চিতি
(খ) দেনাদার বাট্টা সঞ্চিতি
(গ) পাওনাদার বাট্টা সঞ্চিতি ✓
(ঘ) অনাদায়ী পাওনা সঞ্চিতি

(৬০) হিসাবের গাণিতিক শুদ্ধতা যাচাই করার জন্য হিসাববিজ্ঞানের কোন পদ্ধতিটি তুমি প্রয়োগ করবে? [চ. বো. '১৭]

(ক) একতরফা দাখিলা পদ্ধতি
(খ) বকেয়াভিত্তিক হিসাব পদ্ধতি
(গ) নগদভিত্তিক হিসাব পদ্ধতি
(ঘ) দুতরফা দাখিলা পদ্ধতি ✓

# ব্যাংক সমন্বয় বিবরণীর ধারণা ও উদ্দেশ্য

- ব্যক্তি বা প্রতিষ্ঠান কোনো নির্দিষ্ট দিনে নগদান বহির ব্যাংক উদ্বৃত্ত এবং ব্যাংক কর্তৃক সরবরাহকৃত ব্যাংক বিবরণীর উদ্ধৃত্তের গরমিলের কারণ বিশ্লেষণপূর্বক যে বিবরণী প্রস্তুত করে তাকে ব্যাংক সমন্বয় বিবরণী বলে।

- কোনো নির্দিষ্ট দিনে নগদান বহি এবং ব্যাংক বিবরণীর উদ্বৃত্ত সমান হওয়ার কথা। কিন্তু বিভিন্ন কারণে বাস্তবে এ দুটিবহির উদ্বৃত্ত সমান হয় না। এ উদ্বৃত্তসমূহের মিলকরণের জন্য ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করা হয়।



# নগদান বই ও ব্যাংক বিবরণীর উদ্বৃত্তের মধ্যে গরমিলের কারণ



১. বকেয়া চেক (Outstanding Checks)

২. পথিমধ্যে জমা (Deposit in Transit)

৩. ব্যাংক চার্জ ও ধার্যকৃত সুদ (Bank charge and interest)

৪. অনাদায়ী চেক (Un collected Check)

৫. পর্যাপ্ত জের না থাকা (Non Sufficient Fund-NSF check)

৬. ভুল (Errors)

৭. মঞ্জুরকৃত সুদ (Interest allowed)

৮. ব্যাংক কর্তৃক সরাসরি আদায় (Direct collected by bank)

# ব্যাংক সমন্বয় বিবরণীর পদ্ধতি

❖ ব্যাংক সমন্বয় বিবরণীকে তিনটি পদ্ধতিতে তৈরি করা যায়। যথাঃ-

১. একক জের সংশোধন পদ্ধতি

২. আমানতকারীর জের সংশোধন পদ্ধতি

৩. উভয় জের সংশোধন পদ্ধতি



# একক জের পদ্ধতি বা সনাতনী পদ্ধতি



এ পদ্ধতিতে নগদান বই অথবা ব্যাংক বিবরণীর যে কোনো একটি জের নিয়ে বিবরণী প্রস্তুতের কাজ শুরু করতে হয়। যদি নগদান বইয়ের উদ্বৃত্ত নিয়ে শুরু করা হয় তবে যেসব কারণে ব্যাংক বিবরণীর উদ্বৃত্ত বা জের বৃদ্ধি পেয়েছিল সেগুলো যোগ এবং যেসব কারণে ব্যাংক বিবরণীর উদ্ধৃত্ত হ্রাস পেয়েছিল সেগুলো বিয়োগ করতে হবে।

**এ পদ্ধতিতে দুভাবে ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করা যায়ঃ-**



# ব্যাংক সমন্বয় বিবরণী
## (প্রচলিত পদ্ধতি)



| বিবরণ | বিস্তারিত টাকা | মোট টাকা |
|---|---|---|
| **নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত** | *** | *** |
| যোগ- ১. আদায়ের জন্য ব্যাংকে জমাকৃত চেক/প্রাপ্যবিল, নগদানভুক্ত হয়নি। | *** | |
| ২. দেনাদার কর্তৃক সরাসরি ব্যাংক জমা যা নগদানভুক্ত হয়নি। | *** | |
| ৩. ব্যাংকে আদায়ের জন্য জমাকৃত প্রাপ্য বিল চেক ভুলক্রমে কমমূল্যে নগদানভুক্ত (কম পরিমাণ অংশটুকু)। | *** | |
| ৪. ব্যাংক কর্তৃক আদায়কৃত বিনিয়োগের সুদ, লভ্যাংশ, প্রাপ্য অর্থ এবং প্রাপ্য বিল নগদানভূক্ত হয়নি। | *** | |
| ৫. ব্যাংকে জমাকৃত চেক/প্রাপ্য বিল ব্যাংক বিবরণীতে বেশি দেখানো হয়েছে। | *** | |
| ৬. ব্যাংক কর্তৃক মঞ্জুরীকৃত সুদ, নগদানভুক্ত হয়নি। | *** | |
| ৭. অন্য গ্রাহক কর্তৃক ব্যাংকে জমাদান ভুলক্রমে আমাদের ব্যাংক বিবরণীর অন্ত ভুক্ত হয়েছে। | *** | |
| ৮. ইস্যুকৃত চেক ব্যাংকে উপস্থাপিত হয়নি। | *** | |
| ৯. পরিশোধের জন্য নির্দেশকৃত প্রদেয় বিল ব্যাংক কর্তৃক পরিশোধিত হয়নি। | *** | |
| ১০. ইস্যুকৃত চেক নগদান বইতে বেশি দেখানো হয়েছে। | *** | |
| ১১. পরিশোধের জন্যে ইস্যুকৃত চেক ভুলক্রমে ব্যাংক বিবরণীতে ক্রেডিট করা হয়েছে। | *** | *** |

# ব্যাংক সমন্বয় বিবরণী
## (প্রচলিত পদ্ধতি)



| বিবরণ | বিস্তারিত টাকা | মোট টাকা |
|---|---|---|
| বিয়োগ- ১. ব্যাংক কর্তৃক সরাসরি পাওনাদার/প্রদেয় বিল পরিশোধ, নগদানভুক্ত হয়নি। | *** | |
| ২. ইস্যুকৃত চেক ব্যাংক বিবরণীতে বেশি মূল্য হিসাবভুক্ত। | *** | |
| ৩. অন্য গ্রাহক কর্তৃক ব্যাংক হতে উত্তোলন ভুলক্রমে আমাদের ব্যাংক বিবরণীতে অন্তর্ভুক্ত হয়েছে। | *** | |
| ৪. ব্যাংক কর্তৃক বিদ্যুৎ, গ্যাস, টেলিফোন বিল, জীবন বীমা প্রিমিয়াম ইত্যাদি পরিশোধ নগদানভুক্ত হয়নি। | *** | |
| ৫. ইস্যুকৃত চেক নগদান বইতে কম মূল্য লিপিবদ্ধ। | *** | |
| ৬. আদায়ের জন্যে জমাকৃত চেক ভুলক্রমে ব্যাংক বিবরণীতে ডেবিট করা হয়েছে। | *** | |
| ৭. ব্যক্তিগত প্রয়োজনে ব্যাংক হতে উত্তোলন, ব্যাংক ধার্যকৃত চার্জ এবং ব্যাংকজমাতিরিক্তের সুদ নগদানভুক্ত হয়নি। | *** | |
| ৮. ব্যাংক কর্তৃক পরিশোধিত চেক নগদান বইতে লিপিবদ্ধ হয়নি। | *** | |
| ৯. বাট্টাকৃত প্রাপ্য বিল সম্পূর্ণ মূল্যে নগদানভুক্ত হয়নি। | *** | |
| ১০. আদায়ের জন্যে ব্যাংকে জমাকৃত চেক প্রত্যাখ্যাত হয়েছে, যা নগদানভুক্ত হয়নি। | *** | |

# Problem

❖ আবির ট্রেডার্সের নিম্নলিখিত তথ্যাবলি হতে ২০১৩ সালের ৩০ জুন তারিখে একটি ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত কর।

ক. নগদান বই অনুসারে ব্যাংক জমার উদ্বৃত্ত ৬,৭২৫ টাকা এবং ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ৫৫,২৫ টাকা।

খ. এ মাসে ৩,০৫০ টাকার চেক ব্যাংকে জমা দেওয়া হয় কিন্তু তা আদায় হয়নি।

গ. ৩,১০০ টাকার চেক কাটা হলো কিন্তু ব্যাংকে তা ভাঙ্গানো হয়নি।

ঘ. ব্যাংক এ ব্যবসা প্রতিষ্ঠানের ১,০০০ টাকার প্রাপ্য বিল আদায় করেছে কিন্তু নগদান বইতে লিপিবদ্ধ করা হয়নি।

# Problem

❖ আবির ট্রেডার্সের নিম্নলিখিত তথ্যাবলি হতে ২০১৩ সালের ৩০ জুন তারিখে একটি ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত কর।

ঙ. ব্যাংক এ ব্যবসা প্রতিষ্ঠানের ২,০০০ টাকার প্রদেয় নোট পরিশোধ করেছে যা নগদান বইতে লিখা হয়নি।

চ. ২৮-৬-২০১৩ তারিখে ব্যাংক ৮০০ টাকা লভ্যাংশ আদায় করেছে কিন্তু তা নগদান বইতে লিখা হয়নি।

ছ. জুন মাসে ব্যাংক ২০০ টাকা বিনিয়োগের সুদ আদায় করে ক্রেডিট করেছে যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।

জ. ব্যাংক চার্জ ১০০ টাকা এবং মঞ্জুরিকৃত সুদ ১৫০ টাকা নগদান বইতে লিখা হয়নি।

ঝ. আবির ট্রেডার্স নিজ প্রয়োজনে ৮০০ টাকা ব্যাংক হতে উত্তোলন করেছে কিন্তু তা নগলান বইতে লিখা হয়নি।

ঞ. ব্যাংক বিবরণী অনুসারে ক্রেতার নিকট হতে প্রাপ্ত ৫০০ টাকার চেক প্রত্যাখযাত হয়েছে কিন্তু তা নগদান বইতেলিপিবদ্ধ করা হয়নি।

# Solution

**আবির ট্রেডার্স**
**ব্যাংক সমন্বয় বিবরণী**
**২০১৩ সালের ৩০ জুন তারিখের জন্য**

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত | | ৬,৭২৫ |
| যোগঃ গ. চেক কাটা হয়েছে যা ব্যাংকে ভাঙ্গানো হয়নি। | ৩,১০০ | |
| ঘ. ব্যাংক কর্তৃক প্রাপ্য নোট আদায় যা নাদান হিতে লিপিবন্ধ করা হয়নি। | ১,০০০ | |
| চ. ব্যাংক কর্তৃক লভ্যাংশ আদায় যা নগদান বহিতে লিপিবন্ধ হয়নি। | ৮,০০ | |
| ছ. বিনিয়োগের সুদ আদায় বা নগদান বহিতে লিপিবদ্ধ করা হয়নি। | ২০০ | |
| জ. মঞ্জুরকৃত সুদ যা নগদান বহিতে লিপিবদ্ধ করা হয়নি। | ১৫০ | ৫২৫০ |
| | | **১১,৯৭৫** |
| বিয়োগঃ খ. ব্যাংকে চেক জমা যা ব্যাংক আদায় করেনি। | ৩,০৫০ | |
| ঙ. ব্যাংক কর্তৃক প্রদেয়া নোট পরিশোধ যা নগদান বহিতে লিপিবদ্ধ হয়নি। | ২,০০০ | |
| জ. ব্যাংক চার্জ যা নগদান বহিতে লিপিবদ্ধ করা হয়নি। | ১০০ | |
| ঝ. মালিক কর্তৃক উলেন যা নগদান বহিতে লিপিবদ্ধ করা হ।য়নি | ৮০০ | |
| ঞ. প্রত্যাখ্যাত চেক যা নগদান বহিতে লিপিবদ্ধ করা হয়নি। | ৫০০ | ৬,৪৫০ |
| ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত | | ৫,৫২৫ |

# Solution

**আবির ট্রেডার্স**
**ব্যাংক সমন্বয় বিবরণী**
**২০১৩ সালের ৩০ জুন তারিখের জন্য**

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমার উদ্ধৃত্ত | | ৫,৫২৫ |
| যোগঃ খ. ব্যাংকে চেক জমা যা ব্যাংক আদায় করেনি। | ৩,০৫০ | |
| ঙ. ব্যাংক কর্তৃক প্রদেয়া নোট পরিশোধ যা নগদান বহিতে লিপিবদ্ধ হয়নি। | ২,০০০ | |
| জ. ব্যাংক চার্জ যা নগদান বহিতে লিপিবদ্ধ করা হয়নি। | ১০০ | |
| ঝ. মালিক কর্তৃক উলেন যা নগদান বহিতে লিপিবদ্ধ করা হ।য়নি | ৮০০ | |
| ঞ. প্রত্যাখ্যাত চেক যা নগদান বহিতে লিপিবদ্ধ করা হয়নি। | ৫০০ | ৬,৪৫০ |
| | | ১১,৯৭৫ |
| বিয়োগঃ গ. চেক কাটা হয়েছে যা ব্যাংকে ভাঙ্গানো হয়নি। | ৩,১০০ | |
| ঘ. ব্যাংক কর্তৃক প্রাপ্য নোট আদায় যা নাদান হিতে লিপিবন্ধ করা হয়নি। | ১,০০০ | |
| চ. ব্যাংক কর্তৃক লভ্যাংশ আদায় যা নগদান বহিতে লিপিবন্ধ হয়নি। | ৮,০০ | |
| ছ. বিনিয়োগের সুদ আদায় বা নগদান বহিতে লিপিবদ্ধ করা হয়নি। | ২০০ | |
| জ. মঞ্জুরকৃত সুদ যা নগদান বহিতে লিপিবদ্ধ করা হয়নি। | ১৫০ | ৫২৫০ |
| নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্ধৃত্ত | | ৬,৭২৫ |

# গুরুত্বপূর্ণ তথ্য

নগদান বই অনুযায়ী ব্যাংক জমাতিরিক্ত দেওয়া থাকলে

↓

ধরে নেওয়া লাগবে ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমা

ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমাতিরিক্ত দেওয়া থাকলে

↓

ধরে নেওয়া লাগবে নগদান বই অনুযায়ী ব্যাংক জমা

# Problem



❖ নিম্নোক্ত তথ্যাবলির ভিত্তিতে হাবিব এন্ড কোং-এর একখানি ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত কর।

১. নগদান বই মোতাবেক ব্যাংক জমাতিরিক্তের পরিমাণ (৩১-১২-২০১২) ১২,০০০ টাকা।।

২. ক্রেতা লুনাকে ২,০০০ টাকা ব্যাংক কর্তৃক সরাসরি পরিশোধ যা নগাদানভুক্ত হয়নি।

৩. ২,০০০ টাকার চেকখানি প্রত্যাখ্যাত হয়েছে যা নগদানভুক্ত হয়নি।

৪. ব্যাংক কর্তৃক শেয়ার লভ্যাংশ আদায় ৫,০০০ টাকা যা নগদান বইতে লেখা হয়নি।

৫. ২,২০০ টাকার ২ খানি চেক ইস্যু করা হয়েছিল কিন্তু তা পরিশোধের জন্য ব্যাংকে উপস্থাপিত হয়নি।

৬. ব্যাংক জমাতিরিক্ত উত্তোলনের উপর ২০০ টাকা সুদ ধার্য হয়েছে, কিন্তু নগদান বইতে দেখানো হয়নি।

৭. আদায়ের জন্য ব্যাংকে ২,০০০ টাকা প্রাপ্য নোট জমা দেওয়া হয়েছিল, কিন্তু ৩১ ডিসেম্বরের মধ্যে তা আদায় হয়নি।

৮. ব্যাংক বিনিয়োগের সুদ আদায় করেছে যা নগদানভুক্ত হয়নি ১,০০০ টাকা।

# Solution



**হাবিব এন্ড কোং**
**২০১২ সালের ৩১ ডিসেম্বর তারিখের**
**ব্যাংক সমন্বয় বিবরণী**

| ক্রমিক নং | বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|---|
| ১. | নগদান বই মোতাবেক ব্যাংক জমাতিরিক্ত | | ১২,০০০ |
| | যোগঃ | | |
| ২. | ব্যাংক কর্তৃক লুনাকে পরিশোধ যা নগদানভুক্ত হয়নি | ২,০০০ | |
| ৩. | জমাকৃত চেক প্রত্যাখ্যাত হয়েছে যা নগদানভুক্ত হয়নি | ২,০০০ | |
| ৬. | ব্যাংক জমাতিরিক্ত সুদ যা নগদানভুক্ত হয়নি | ২০০ | |
| ৭. | জমাকৃত প্রাপ্য নোট ব্যাংক আদায় করেনি । | ২,০০০ | ৬,২০০ |
| | | | ১৮,০০০ |
| | বিয়োগঃ | | |
| ৪. | ব্যাংক কর্তৃক লভ্যাংশ আদায় যা নগদানভুক্ত হয়নি | ৫,০০০ | |
| ৫. | ইস্যুকৃত চেক পরিশোধের জন্য ব্যাংকে উপস্থাপিত হয়নি | ২,২০০ | |
| ৬. | ব্যাংক কর্তৃক আদায়কৃত বিনিয়োগের সুদ নগদানভুক্ত হয়নি | ১,০০০ | (৮,২০০) |
| | ব্যাংক বিবরণী মোতাবেক ব্যাংক জমাতিরিক্ত | | ১০,০০০ |

পাসবই অনুযায়ী ৪০০ টাকা চেক নগদান বইতে দুইবার ডেবিট করা হয়েছে-

| নগদান ব্যালেন্স | ব্যাংক বিবরণী ব্যালেন্স |
| --- | --- |
| বিয়োগঃ ৪০০ | যোগঃ ৪০০ |

# উভয় জের সংশোধন পদ্ধতি



- সনাতন পদ্ধতি বা একক জের পদ্ধতিতে নগদান বহি কিংবা ব্যাংক বিবরণীর ব্যালেন্স নিয়ে অংক শুরু করলে অপরটির ব্যালেন্স পাওয়া যায়। তবে এটি বিজ্ঞানসম্মত নয়।

- উভয় জের বা দ্বৈত জের পদ্ধতিতে ব্যাংক বিবরণী এবং নগদান বহি এ দুটি বইয়ের জের নিয়ে ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করা হয়। এ পদ্ধতিটি বিজ্ঞানসম্মত হওয়ায় বর্তমানে অধিকাংশ প্রতিষ্ঠান এ পদ্ধতি অনুসরণ করে থাকেন। এছাড়াও এ পদ্ধতিতে সংশোধিত ব্যালেন্সসমূহ আর্থিক বিবরণীতে দেখানো হয়।

## ব্যাংক সমন্বয় বিবরণী
## (উভয় জের সংশোধন পদ্ধতি)

| নগদান বই | টাকা | টাকা | পাস বই | টাকা | টাকা |
|---|---|---|---|---|---|
| নগদান বই অনুযায়ী ব্যাংক উদ্বৃত্ত | | | পাস বই অনুযায়ী ব্যাংক উদ্বৃত্ত | | *** |
| যোগ | | | যোগ | | |
| (i) ব্যাংক কর্তৃক আদায় বা ক্রেডিট যা নগদান বইয়ে লিপিবদ্ধ হয়নি | *** | | (i) জমাকৃত চেক যা আদায় হয়নি। | *** | |
| (ii) নগদান বইয়ের ভুল যার জন্য ব্যাংক উদ্বৃত্ত হ্রাস পেয়েছে। | *** | | (ii)পাস বইয়ের ভুল যার জন্য ব্যাংক উদ্বৃত্ত হ্রাস পেয়েছে। | *** | |
| | | *** | | | *** |
| বিয়োগ | | | বিয়োগ | | |
| (i) ব্যাংক চার্জ বা ডেবিট যা নগদানভুক্ত হয়নি | *** | | (i)ইস্যুকৃত চেক যা উপস্থাপিত হয়নি। | *** | |
| (ii) নগদান বইয়ের ভুল যার জন্য ব্যাংক উদ্বৃত্ত বৃদ্ধি পেয়েছে। | *** | *** | (ii) পাস বইয়ের ভুল যার জন্য ব্যাংক উদ্বৃত্ত বৃদ্ধি পেয়েছে। | *** | *** |
| | | *** | | | *** |

# উভয় জের পদ্ধতি:



- এই পদ্ধতিতে আমরা ব্যাংক বিবরণীর জের এবং নগদান বইয়ের জের উভয়ের ভুলগুলো সংশোধন করি।
  - উভয় জের পদ্ধতিতে ব্যাংক বিবরণী বা পাস বইয়ের জেরের সাথে-
    - পরিবহনাধীন/ট্রানজিটে জমা (আদায়ের জন্য ব্যাংকে জমাকৃত চেক যা আদায় হয় নি) যোগ করি।
    - অপরিশোধিত/বকেয়া চেক (পাওনাদারকে ইস্যুকৃত চেক যা এখনো ব্যাংকে উপস্থাপিত হয়নি) বাদ দেই।
    - ব্যাংকের বইতে কম দেখানো হয়েছে এমন ভুল যোগ করি এবং বেশি দেখানো হয়েছে এমন ভুল বাদ দেই।
  - এবং নগদান বইয়ের জেরের সাথে-

আয়
    - ক্রেডিট মেমোরেন্ডামসমূহ (অর্জিত সুদ, প্রাপ্য নোটের মূল্য আদায় ইত্যাদি যা আমানতকারীর হিসাবের জমা বৃদ্ধি করে) যোগ করতে হবে।

ব্যয়
    - ডেবিট মেমোরেন্ডামসমূহ (প্রত্যাখ্যাত চেক, সার্ভিস চার্জ, প্রদেয় বিল ব্যাংক কর্তৃক পরিশোধ ইত্যাদি যা আমানতকারীর হিসাবের হ্রাস ঘটায়) বাদ দিতে হবে।
    - নগদান বইতে কম দেখানো হয়েছে এমন ভুল যোগ করতে হবে এবং বেশি দেখানো হয়েছে এমন ভুল বিয়োগ করতে হবে।

# PROBLEMS



❖ আলফা লিঃ এর ২০১৬ সালের ৩১ ডিসেম্বর তারিখে নগদান বহি অনুযায়ী ব্যাংক উদ্বৃত্ত ছিল ২২০০০ টাকা এবং ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক উদ্বৃত্ত ছিল ২০,০০০ টাকা। পরবর্তীতে নিচের গড়মিলের কারণ খুঁজে পাওয়া গেলঃ

১. ১০,০০০ টাকার প্রাপ্ত চেক আদায়ের জন্য ব্যাংকে জমা দেওয়া হয়েছে কিন্তু ৩১ ডিসেম্বর তারিখ পর্যন্ত তা আদায় হয় নি।

২. ৮,০০০ টাকার চেক ইস্যু করা হয়েছে কিন্তু তা পরিশোধের জন্য ব্যাংকে উপস্থাপিত হয়নি।

৩. আদায়ের জন্য ব্যাংকে জমাকৃত প্রাপ্য নোট এখনও আদায় হয়নি ২,০০০ টাকা।

৪. আদায়ের জন্য ব্যাংকে জমাকৃত ২,৪০০ টাকার চেক প্রত্যাখ্যাত হয়েছে কিন্তু তা নগদানভুক্ত হয়নি।

৫. ব্যাংক কর্তৃক মঞ্জুরীকৃত সুদ ১,৬০০ টাকা নগদানভুক্ত হয়নি।

৬. খরিদ্দার কর্তৃক সরাসরি ব্যাংকে জমা ৪,০০০ টাকা নগদান বহিতে লেখা হয়নি।

৭. ধার্যকৃত চার্জ ১,২০০ টাকা নগদান বহিতে লেখা হয় নি।

উপরোক্ত তথ্যাবলী হতে দ্বৈত জের সংশোধনী পদ্ধতিতে ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করুন।

# Solution



জমাকৃত চেক → যোগ
ইস্যুকৃত চেক → বিয়োগ

## আলফা লিঃ
## ব্যাংক সমন্বয় বিবরণী
## ৩১ ডিসেম্বর ২০১৬

| বিবরণ | বিস্তারিত টাকা | টাকা |
|---|---|---|
| ব্যাংক বিবরণী মোতাবেক ব্যাংক উদ্বৃত্ত | | ২০,০০০ |
| যোগঃ | | |
| ১.আদায়ের জন্য ব্যাংকে জমাকৃত চেক (১) | ১০,০০০ | |
| ২. আদায়ের জন্য ব্যাংকে জমাকৃত প্রাপ্য নোট (৩) | ২,০০০ | ১২,০০০ |
| | | ৩২,০০০ |
| বিয়োগঃ | | |
| ১. ইস্যুকৃত চেক যা ব্যাংকে উপস্থাপিত হয় নি (২) | | ৮,০০০ |
| ব্যাংক বিবরণী অনুসারে সংশোধিত জের | | ২৪,০০০ |
| নগদান বহি অনুযায়ী ব্যাংক ব্যালেন্স | | ২২,০০০ |
| যোগঃ | | |
| ১. ব্যাংক কর্তৃক মঞ্জুরীকৃত সুদ (৫) | ১,৬০০ | |
| ২. খরিদ্দার কর্তৃক ব্যাংকে জমা (৬) | ৪,০০০ | ৫,৬০০ |
| | | ২৭,৬০০ |
| বিয়োগঃ | | |
| ১. আদায়ের জন্য ব্যাংকে জমাকৃত চেক যা প্রত্যাখ্যাত হয়েছে (৪) | ২,৪০০ | |
| ২. ব্যাংক চার্জ (৭) | ১,২০০ | ৩,৬০০ |
| নগদান বহি অনুসারে সংশোধিত জের | | ২৪,০০০ |

# CQ



২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে জামান ট্রেডার্স-এর নগদান বইয়ের ডেবিট উদ্ধৃত ১,২০,০০০ টাকা। কিন্তু উহা পাস বইয়ের উদ্বত্তের সাথে মিলেনি। সমস্ত হিসাব যাচাই করে নিচের পার্থক্য পাওয়া গেলঃ [যশোর বোর্ড '১৯]

1. ২৮,০০০ টাকার পাঁচটি চেক এবং ২২,০০০ টাকার একখানি প্রাপ্য বিল আদায়ের জন্য ব্যাংকে জমা দেওয়া হয়, কিন্তু ব্যাংক কর্তৃক ৩১ ডিসেম্বর পর্যন্ত আদায় হয়নি।
2. ২. ১৮,০০০ টাকার একখানি প্রাপ্য বিল ব্যাংক থেকে বাট্টা করা হয় ১৬,৮০০ টাকায়, কিন্তু নগদান বইতে উহা পূর্ণমূল্যে লিপিবদ্ধ করা হয়।
3. ব্যাংক কর্তৃক ১৫,০০০ টাকার প্রদেয় বিল পরিশোধিত হয়েছে কিন্তু নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।
4. খরিদ্দার সরাসরি ২০,০০০ টাকা ব্যাংকে জমা দিয়েছে যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।
5. ১০,০০০ টাকার চেক আদায়ের জন্য ব্যাংকে জমা দেওয়া হয়েছিল কিন্তু নগদান বইতে লিপিবন্ধ হয়নি।
6. ৫০,০০০ টাকার তিনখানি চেক সরবরাহ কারীদের নামে ইস্যু করা হয়েছিল যার মধ্যে ৪৫,০০০ টাকার দুইখানি চেক পরিশোধিত হয়েছে।
7. ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত সুদ ১,৫০০ টাকা এবং ধার্যকৃত কমিশন ১,০০০ টাকা যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।

ক. নগদান বইতে লিপিবদ্ধ হয়নি এরূপ লেনদেনের মোট টাকার পরিমাণ কত?
খ. উপরোক্ত তথ্য থেকে একটি ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।
গ. ৩, ৪, ৫ এবং ৭ নং দফার আমানতকারীর বইতে জাবেদা দাখিলা দাও।

# Solution



ক. নগদান বইতে লিপিবদ্ধ হয়নি এরূপ লেনদেনের মোট টাকার পরিমাণ কত?

নগদান বইতে লিপিবদ্ধ হয়নি এরূপ লেনদেনের মোট টাকার পরিমাণ নির্ণয়ঃ

| ক্রমিক নং | বিবরন | টাকা | টাকা |
|---|---|---|---|
| ১. | ব্যাংক কর্তৃক প্রদেয় বিল পরিশোধ | ১৫,০০০ | |
| ২. | খরিদ্দার কর্তৃক সরাসরি ব্যাংকে জমা | ২০,০০০ | |
| ৩. | ব্যাংকে আদায়ের জন্য জমাকৃত চেক | ১০,০০০ | |
| ৪. | ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত সুদ | ১,৫০০ | |
| ৫. | ব্যাংক কর্তৃক ধার্যকৃত কমিশন | ১,০০০ | |
| | মোট | | ৪৭, ৫০০ |



# Solution



২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে জামান ট্রেডার্স-এর নগদান বইয়ের ডেবিট উদ্বৃত ১,২০,০০০ টাকা। কিন্তু উহা পাস বইয়ের উদ্বত্তের সাথে মিলেনি। সমস্ত হিসাব যাচাই করে নিচের পার্থক্য পাওয়া গেলঃ [যশোর বোর্ড '১৯]

1. ২৮,০০০ টাকার পাঁচটি চেক এবং ২২,০০০ টাকার একখানি প্রাপ্য বিল আদায়ের জন্য ব্যাংকে জমা দেওয়া হয়, কিন্তু ব্যাংক কর্তৃক ৩১ ডিসেম্বর পর্যন্ত আদায় হয়নি।
2. ২. ১৮,০০০ টাকার একখানি প্রাপ্য বিল ব্যাংক থেকে বাট্টা করা হয় ১৬,৮০০ টাকায়, কিন্তু নগদান বইতে উহা পূর্ণমূল্যে লিপিবদ্ধ করা হয়।
3. ব্যাংক কর্তৃক ১৫,০০০ টাকার প্রদেয় বিল পরিশোধিত হয়েছে কিন্তু নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।
4. খরিদ্দার সরাসরি ২০,০০০ টাকা ব্যাংকে জমা দিয়েছে যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।
5. ১০,০০০ টাকার চেক আদায়ের জন্য ব্যাংকে জমা দেওয়া হয়েছিল কিন্তু নগদান বইতে লিপিবন্ধ হয়নি।
6. ৫০,০০০ টাকার তিনখানি চেক সরবরাহ কারীদের নামে ইস্যু করা হয়েছিল যার মধ্যে ৪৫,০০০ টাকার দুইখানি চেক পরিশোধিত হয়েছে।
7. ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত সুদ ১,৫০০ টাকা এবং ধার্যকৃত কমিশন ১,০০০ টাকা যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।

খ. উপরোক্ত তথ্য থেকে একটি ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

# Solution



জামান ট্রেডার্স
ব্যাংক সমন্বয় বিবরনী
২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে প্রস্তুতকৃত

| বিবরন | টাকা | টাকা |
|---|---|---|
| নগদান বইডেবিট জের | | ১,২০,০০০ |
| যের যোগঃ | | |
| 1. খরিদ্দার কর্তৃক সরাসরি ব্যাংকে জমা যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি (৪) | ২০,০০০ | |
| 2. ব্যাংকে জমাকৃত চেক যা নগদানভুক্ত হয়নি (৫) | ১০,০০০ | |
| 3. ইস্যুকৃত চেক যা পরিশোধ হয়নি (৬) (৫০,০০০ - ৪৫,০০০) | ৫,০০০ | |
| 4. ব্যাংক সুদ মঞ্জুর যা নগদানভুক্ত হয়নি (৭) | ১,৫০০ | ৩৬,৫০০ |
| | | ১,৫৬,৫০০ |
| বিয়োগঃ | | |
| 1. জমাকৃত চেক ও প্রাপ্য বিল যা ব্যাংক কর্তৃক আদায় হয়নি (১) (২৮,০০০ + ২২,০০০) | ৫০,০০০ | |
| 2. বাট্টাকৃত বিল নগদান বইতে বেশি লেখা হয়ছে (২) (১৮,০০০ - ১৬,৮০০) | ১,২০০ | |
| 3. ব্যাংক কর্তৃক প্রদেয় বিল পরিশোধ যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি (৩) | ১৫,০০০ | |
| 4. ব্যাংক কর্তৃক ধার্যকৃত কমিশন যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি (৭) | ১,০০০ | (৬৭,২০০) |
| ∴ ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমা | | ৮৯, ৩০০ |

| বিবরণ | টাকা | টাকা |
| --- | --- | --- |
| ব্যাংক বিবরণী মোতাবেক ব্যাংক উদ্বৃত্ত | | ৮৯,৩০০ |
| যোগঃ | | |
| ১. জমাকৃত চেক ও প্রাপ্য বিল যা ব্যাংক কর্তৃক আদায় হয়নি (১) (২৮,০০০ + ২২,০০০) | | ৫০,০০০ |
| বিয়োগঃ | | ১,৩৯,৩০০ |
| ১. ইস্যুকৃত চেক যা পরিশোধ হয়নি (৬) (৫০,০০০ - ৪৫,০০০) | | (৫,০০০) |
| ব্যাংক বিবরণী অনুসারে সংশোধিত জের | | ১,৩৪,৩০০ |
| নগদান বহি অনুযায়ী ব্যাংক ব্যালেন্স | | ১,২০,০০০ |
| যোগঃ | | |
| ১. খরিদ্দার কর্তৃক সরাসরি ব্যাংকে জমা যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি (৪) | ২০,০০০ | |
| ২. ব্যাংকে জমাকৃত চেক যা নগদানভুক্ত হয়নি (৫) | ১০,০০০ | |
| ৩. ব্যাংক কর্তৃক ধার্যকৃত কমিশন যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি (৭) | ১,৫০০ | ৩১,৫০০ |
| বিয়োগঃ | | ১৫১৫০০ |
| ১. বাট্টাকৃত বিল নগদান বইতে বেশি লেখা হয়েছে (২) (১৮,০০০ - ১৬,৮০০) | ১,২০০ | |
| ২. ব্যাংক কর্তৃক প্রদেয় বিল পরিশোধ যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি (৩) | ১৫০০০ | |
| ৩. ব্যাংক কর্তৃক ধার্যকৃত কমিশন যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি (৭)। | ১০০০ | (১৭২০০) |
| নগদান বহি অনুসারে সংশোধিত জের | | ১,৩৪,৩০০ |

# PROBLEMS



২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে জামান ট্রেডার্স-এর নগদান বইয়ের ডেবিট উদ্ধৃত ১,২০,০০০ টাকা। কিন্তু উহা পাস বইয়ের উদ্বত্তের সাথে মিলেনি। সমস্ত হিসাব যাচাই করে নিচের পার্থক্য পাওয়া গেলঃ [যশোর বোর্ড '১৯]

1. ২৮,০০০ টাকার পাঁচটি চেক এবং ২২,০০০ টাকার একখানি প্রাপ্য বিল আদায়ের জন্য ব্যাংকে জমা দেওয়া হয়, কিন্তু ব্যাংক কর্তৃক ৩১ ডিসেম্বর পর্যন্ত আদায় হয়নি।
2. ২. ১৮,০০০ টাকার একখানি প্রাপ্য বিল ব্যাংক থেকে বাট্টা করা হয় ১৬,৮০০ টাকায়, কিন্তু নগদান বইতে উহা পূর্ণমূল্যে লিপিবদ্ধ করা হয়।
3. ব্যাংক কর্তৃক ১৫,০০০ টাকার প্রদেয় বিল পরিশোধিত হয়েছে কিন্তু নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।
4. খরিদ্দার সরাসরি ২০,০০০ টাকা ব্যাংকে জমা দিয়েছে যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।
5. ১০,০০০ টাকার চেক আদায়ের জন্য ব্যাংকে জমা দেওয়া হয়েছিল কিন্তু নগদান বইতে লিপিবন্ধ হয়নি।
6. ৫০,০০০ টাকার তিনখানি চেক সরবরাহ কারীদের নামে ইস্যু করা হয়েছিল যার মধ্যে ৪৫,০০০ টাকার দুইখানি চেক পরিশোধিত হয়েছে।
7. ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত সুদ ১,৫০০ টাকা এবং ধার্যকৃত কমিশন ১,০০০ টাকা যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।

গ. ৩, ৪, ৫ এবং ৭ নং দফার আমানতকারীর বইতে জাবেদা দাখিলা দাও।

# Solution



জামান ট্রেডার্স
জাবেদা দাখিলা

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | খঃপৃঃ | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| ২০১৮ ডিসে ৩১ | (৩) প্রদেয় বিল হিসাব<br>ব্যাংক হিসাব<br>(ব্যাংক কর্তৃক প্রদেয় বিল পরিশোধ হিসাবভুক্ত করা হলো) | | ১৫,০০০ | ১৫,০০০ |
| | (৪) ব্যাংক হিসাব<br>প্রাপ্য হিসাব<br>(দেনাদার কর্তৃক সরাসরি ব্যাংকে জমা হিসাবভুক্ত করা হলো) | | ২০,০০০ | ২০,০০০ |
| | (৫) ব্যাংক হিসাব<br>প্রাপ্য হিসাব<br>(চেক ব্যাংকে জমা দেওয়া হলো) | | ১০,০০০ | ১০,০০০ |
| | (৭) ব্যাংক হিসাব<br>ব্যাংক সুদ হিসাব<br>(ব্যাংক সুদ মঞ্জুর হিসাবভুক্ত করা হলো ) | | ১,৫০০ | ১,৫০০ |
| | (৭) কমিশন হিসাব<br>ব্যাংক হিসাব<br>(ব্যাংক কমিশন চার্জ হিসাবভুক্ত করা হলো) | | ১,০০০ | ১,০০০ |
| | মোট | | ৪৭,৫০০ | ৪৭,৫০০ |

# আমানতকারীর বই সংশোধিত পদ্ধতি



ব্যাংক সমন্বয় বিবরণীকে সঠিক, নির্ভুল, সহজতর ও সংক্ষিপ্ত আকারে প্রকাশ করার এটি একটি সময় উপযোগী ও বাস্তব ভিত্তিক পদ্ধতি। এ পদ্ধতি অনুযায়ী ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করার পূর্বে আমানতকারীর বই তৈরী করে এর সংশোধিত উদ্বৃত্ত নির্ণয় করতে হয়। যে সকল লেনদেন শুধুমাত্র ব্যাংক বিবরণীতে দেখানো হয়েছে কিন্তু নগদান বইতে লিপিবদ্ধ হয়নি সংশোধিত উদ্বৃত্ত নির্ণয়ের জন্য সে সকল লেনদেন নগদান বইতে দেখাতে হয়। যেমন- ব্যাংক কর্তৃক ধার্যকৃত চার্জ। ব্যাংক আমানতের সুদ, দেনাদার কর্তৃক সরাসরি ব্যাংকে জমা, ব্যাংক কর্তৃক আদায়কৃত লভ্যাংশ, ব্যাংক কর্তৃক আদায়কৃত টাকা, ব্যাংক কর্তৃক পরিশোধিত খরচ বাট্টাকৃত বিল ও চেকের প্রত্যাখ্যান ইত্যাদি।

নগদান বই তৈরীর মাধ্যমে প্রাপ্ত সংশোধিত উদ্বৃত্তই নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত যা দিয়ে ব্যাংক সমন্বয় বিবরণী তৈরী করা হয়। এ ব্যংক সমন্বয় বিবরণীতে সে সমস্ত লেনদেন অন্তর্ভুক্ত করা হয় যা শুধুমাত্র নগদান বইতে লিপিবদ্ধ করা হয়েছে।

বিশেষভাবে উল্লেখ্য যে, ব্যাংক বিবরণীর কোন ভুল হলে ব্যাংক বিবরণীতে সংশোধন করতে হবে এবং নগদান বইতে কোন ভুল হলে নগদান বইতে সংশোধন করতে হবে।

# CQ



❖ সাজিদ ট্রেডার্স এর ২০১২ সালের ৩১ ডিসেম্বর তারিখে নগদান বই অনুযায়ী উদ্বৃত্ত ৯,২২০ টাকা, নগদান বই ও ব্যাংক বিবরণী পরীক্ষা করে নিচের কারণগুলি পাওয়া গেলঃ

১) ইস্যুকৃত চেক ১২,৬০০ টাকা যা ব্যাংকে উপস্থাপন করা হয়নি। B

২) আদায়ের জন্য জমাকৃত চেক যা এখনও আদায় হয়নি ৫,০০০ টাকা । B

৩) প্রত্যাখাত চেক ১,৪৬০ যা নগদান বইতে হিসাবভুক্ত হয়নি। N

৪) লভ্যাংশ প্রাপ্তি ৭৬০ টাকা যা এখনও নগদান বইতে লিপিবাদ্ধ হয়নি। N

৫) ব্যাংক কর্তৃক ধার্যকৃত সুদ ৮৪০ টাকা যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি। N

৬) ব্যাংক কর্তৃক পরিশোধিত গ্যাস বিল ২০০ টাকা যা নগদান বইতে লিপিবন্ধ হয়নি। N

৭) ব্যাংক চার্জ ২০ টাকা যা নগদান বইয়ে দুইবার দেখানো হয়েছে। N

৮) মজিদ কর্তৃক উত্তোলিত ৫৪০ টাকা ব্যাংক ভুলে সাজিদ এর হিসেবে ডেবিট করেছে। N

**ব্যাংকের ভুল**

১) জমাকৃত চেক
২) ইস্যুকৃত চেক
৩) ব্যাংকের নিজস্ব ভুল

# CQ

ব্যাংকের অর্থ হ্রাস→ ব্যাংক → ডেবিট
→ নগদ → ক্রেডিট

ক) ব্যাংক কর্তৃক ডেবিটকৃত টাকার পরিমাণ নির্ণয় কর।

খ) সংশোধিত ব্যাংক উদ্বৃত্ত নির্ণয় কর।

গ) ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি কর।

ব্যাংকের জমা

| নগদ | ব্যাংক |
|---|---|
| + | + |
| | (-) |

# Solution

ক. ব্যাংক কর্তৃক পরিশোধিত টাকার পরিমাণ নির্ণয়ঃ-

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| প্রত্যাখাত চেক | ১৪৬০ | |
| ব্যাংক কর্তৃক ধার্যকৃত সুদ | ৮৪০ | |
| ব্যাংক কৃর্তক পরিশোধিত গ্যাস বিল | ২০০ | |
| ব্যাংক চার্জ | ২০ | |
| ভুলে ডেবিটকৃত টাকা | ৫৪০ | |
| | | ৩,০৬০ |

# Solution



## খ. সংশোধিত ব্যাংক উদ্বৃত্ত নির্ণয়ঃ-

ডেবিট **নগদান বই (ব্যাংক ঘর)** ক্রেডিট

| বিবরণ | টাকা | বিবরণ | টাকা |
|---|---|---|---|
| ব্যালেন্স বিডি | ৯,২২০ | প্রাপ্য হিসাব (প্রত্যাখ্যাত চেক) | ১,৪৬০ |
| লভ্যাংশ প্রাপ্তি | ৭৬০ | ব্যাংক সুদ | ৮৪০ |
| দ্বৈত লেনদেন বাতিলকরণ | ২০ | গ্যাস বিল | ২০০ |
| | | ব্যালেন্স সি/ডি | ৭,৫০০ |
| | ১০,০০০ | | ১০,০০০ |
| ব্যালেন্স বিডি | ৭,৫০০ | | |

# Solution



## (গ) ব্যাংক সমন্বয় বিবরণী
## ২০১২ সালের ৩১ ডিসেম্বর তারিখের

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| নগদান বই অনুযায়ী সংশোধিত ব্যাংক উদ্বৃত্ত | | ৭,৫০০ |
| যোগঃ | | ১২,৬০০ |
| ইস্যুকৃত চেক যা উপস্থাপিত হয়নি-(১) | | ২০,১০০ |
| বিয়োগঃ | | |
| আদায়ের জন্য জমাকৃত চেক যা এখনও আদায় হয়নি (২) | ৫,০০০ | |
| মজিদ কর্তৃক উত্তোলিত টাকা যা ভুলে সাজিদের হিসেবে দেখানো হয়েছে(৮) | ৫৪০ | ৫,৫৪০ |
| ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক উদ্বৃত্ত | | ১৪,৫৬০ |

# CQ

❖ ২০১২ সালের ৩১ ডিসেম্বর তারিখে সুমন ব্রাদার্স এর নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উত্বৃত ১০,৫০০ টাকা। তাঁর ব্যাংক বিবরণীর সাথে মিলে না। পরীক্ষা নিরীক্ষার মাধ্যমে নিয়নের গরমিলগুলি উদঘাটিত হলঃ-

1. প্রাপ্য হিসাবের নিকট হতে প্রাপ্ত ৩৭,৮০০ টাকার চেক নগদান বইতে ডেবিট করা হয়েছে। কিন্তু ব্যাংক বিবরণীতে লেখা হয়নি। **B**
2. চেকের মাধ্যমে পরিশোধ ১২,৩০০ টাকা ভুলে নগদান বইতে ১৩,২০০ টাকা দেখানো হয়েছে। **N**
3. প্রদেয় হিসাব পরিশোধের সময় প্রাপ্ত বাট্টা ১,০০০ টাকা সহ চেকে অন্তর্ভুক্ত করে নগদান বইতে পরিশোধ দেখানো হয়েছে। **N**
4. প্রাপ্য হিসাবের নিকট হতে সরাসরি আদায়কৃত ৭,৫০০ টাকা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি। **N**
5. চেকের মাধ্যমে প্রদান ১৬,৭০০ টাকা এখনও ব্যাংকে উপস্থাপন করা হয়নি। **B**
6. নগদান বইয়ের ডেবিট দিকে ১১,০০০ টাকা বেশী যোগ করা হয়েছে। **N**
7. ব্যক্তিগত হিসাবের চেক ব্যাংক ভুলে ব্যবসায়ের হিসাবে ডেবিট করেছে ২২,০০০ টাকা। **B**
8. ব্যাংক চার্জ ১,৮০০ টাকা নগদান বইতে দেখানো হয়নি। **N**

১৩,২০০
১২,৩০০
---
৯০০

# CQ

ক) ইস্যুকৃত চেক যা ব্যাংকে উপস্থাপন করা হয়নি তাদের পরিমাণ নির্ণয় কর।

খ) সংশোধিত ব্যাংক উদ্বৃত্ত নির্ণয় কর।

গ) ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি কর।

# Solution

ক. অনুপস্থাপিত চেকের পরিমাণ নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
| --- | --- | --- |
| চেকের মাধ্যমে প্রদান | ১৬,৭০০ | ১৬,৭০০ |

# Solution



খ. সংশোধিত ব্যাংক উদ্বৃত্ত নির্ণয়ঃ-

ডেবিট নগদান বই (ব্যাংক ঘর) ক্রেডিট

| বিবরণ | টাকা | বিবরণ | টাকা |
|---|---|---|---|
| ব্যালেন্স বিডি | ১০,৫০০ | নগদান বইয়ের ভুল (বেশী জমা দেখানো) | ১১,০০০ |
| প্রাপ্ত বাট্টা | ১,০০০ | ব্যাংক চার্জ | ১,৮০০ |
| প্রাপ্য হিসাব | ৭,৫০০ | ব্যালেন্স সি/ডি ↓ নীচে নীত | ৭,১০০ |
| নগদান বইয়ের ভুল (বেশী পরিশোধ দেখানো) (১৩,২০০ - ১২,৩০০) | ৯০০ | | |
| | ১৯,৯০০ | | ১৯,৯০০ |
| ব্যালেন্স বিডি ↓ উপর থেকে আনীত | ৭,১০০ | | |

# Solution



## সুমন ব্রাদার্স-এর
## ব্যাংক সমন্বয় বিবরণী ২০১২ সালের
## ৩১ ডিসেম্বর তারিখের

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| নগদান বই অনুযায়ী সংশোধিত ব্যাংক উদ্বৃত্ত | | |
| যোগঃ | | ৭,১০০ |
| চেকের মাধ্যমে প্রদান, যা ব্যাংকে উপস্থাপন করা হয়নি | ১৬,৭০০ | ১৬,৭০০ |
| | | ২৩,৮০০ |
| বিয়োগঃ | | |
| প্রাপ্য হিসাবের নিকট হতে প্রাপ্ত চেক যা ব্যাংক বিবরণীতে লেখা হয়নি | ৩৭,৮০০ | |
| ব্যক্তিগত চেক যা ব্যাংক ভুলে ব্যবসায়ের হিসাবে ডেবিট করেছে | ২২,০০০ | ৫৯,৮০০ |
| ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমাতিরিক্ত | | ৩৬,০০০ |

# PROBLEMS



২০১৬ সালের ৩০ জুন তারিখে নাজমুল ব্রাদার্সের নগদান বই মোতাবেক ব্যাংক জমার পরিমাণ ৩০,০০০ টাকা এবং ব্যাংক বিবরণী মোতাবেক ব্যাংক জমার পরিমাণ ২৬,৫০০ টাকার অনুসন্ধান করে গরমিলের নিম্নলিখিত কারণসমূহ খুঁজে পাওয়া যায়ঃ

i. জুন মাসে ব্যাংক ৩০০ টাকা সার্ভিস চার্জ কর্তন করেছে। N

ii. পাওনাদারের বরাবর ইস্যুকৃত ২,৫০০ টাকার একটি চেক ভুলে ব্যাংক ৫,২০০ টাকার ডেবিট করেছে। B

iii. ব্যাংক সুদ মঞ্জুর করেছে ৫০০ টাকা। N

iv. ব্যাংকে জমাকৃত চেক প্রত্যাখ্যাত হয়েছে ৭,০০০ টাকা। N

v. ৪,০০০ টাকার একটি প্রাপ্য নোট ব্যাংক কর্তৃক আদায় হয়েছে। N

vi. ইস্যুকৃত চেক ব্যাংকে উপস্থাপিত হয়নি ২,০০০ টাকা। B

৫,২০০
২,৫০০
২,৭০০



উপরের তথ্যাবলির ভিত্তিতে ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করো।

# Solution



নাজমুল ব্রাদার্স
ব্যাংক সমন্বয় বিবরনী (উভয় জের সংশোধন পদ্ধতি)
২০১৬ সালের ৩০ জুন তারিখে প্রস্তুতকৃত

| বিবরণ | টাকা | টাকা | বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|---|---|---|
| নগদান বই অনুযায়ী ব্যাংক জমা | | ৩০,০০০ | ব্যাংক বিবরনী অনুযায়ী ব্যাংক জমা | | ২৬,৫০০ |
| যোগঃ | | | যোগঃ | | |
| ১. ব্যাংক কর্তৃক সুদ মঞ্জুর (iii) | ৫০০ | | ১. ইস্যুকৃত চেক ব্যাংক বেশি টাকায় ডেবিট করেছে (ii) | | ২,৭০০ |
| ২. প্রাপ্য নোট ব্যাংক কর্তৃক আদায় (v) | ৪,০০০ | ৪,৫০০ | | | |
| | | ৩৪,৫০০ | | | ২৯,২০০ |
| বাদঃ | | | বাদঃ | | |
| ১. ব্যাংক কর্তৃক সার্ভিস চার্জ (i) | ৩০০ | | ১. ইস্যুকৃত চেক উপস্থাপিত হয়নি (vi) | | ২,০০০ |
| ২. ব্যাংকে জমাকৃত চেক প্রত্যাখান (iv) | ৭,০০০ | (৭,৩০০) | | | |
| সংশোধিত জের | | ২৭,২০০ | সংশোধিত জের | | ২৭,২০০ |

# CQ

জনাব রহমানের হিসাব বই থেকে ৩১ ডিসেম্বর ২০১৮ তারিখে নিম্নলিখিত তথ্যসমূহ নেওয়া হয়েছেঃ

[ঢাকা বোর্ড '১৯]

i. নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ৭০,০০০ টাকা।

ii. ৫,০০০ টাকার ইস্যুকৃত একটি চেক পরিশোধের জন্য এখনও ব্যাংকে উপস্থাপিত হয়নি।

iii. ১০,০০০ টাকার একটি চেক আদায়ের জন্য ব্যাংকে জমা দেওয়া হয়েছে, কিন্তু ব্যাংক কর্তৃক এখনো আদায় হয়নি।

iv. দেনাদার কর্তৃক সরাসরি ১৫,০০০ টাকা ব্যাংকে জমা দেওয়া হয়েছে, কিন্তু নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।

v. ইস্যুকৃত চেক ব্যাংক কর্তৃক প্রত্যাখ্যাত ৩,০০০ টাকা।

vi. ব্যাংক কর্তৃক লভ্যাংশ আদায় ২,০০০ টাকা, যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।

vii. ব্যাংক কর্তৃক ধার্যকৃত চার্জ ১০০ টাকা এবং ব্যাংক সুদ ২০০ টাকা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি।

ক. ব্যাংক বিবরণীতে লিখা হয়নি এরূপ লেনদেনের তালিকা তৈরি করে।

খ. উপরোক্ত তথ্যাবলি থেকে একটি ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করো।

গ. iv, v, vi, এবং vii নং লেনদেনসমূহের জাবেদা দাখিলা দাও।

# Solution



ক. ব্যাংক বিবরণীতে লিখা হয়নি এরূপ লেনদেনের তালিকা তৈরি করে।

ব্যাংক বিবরণীতে লিখা হয়নি এরূপ লেনদেনের তালিকা নিম্নরূপঃ

| তারিখ | বিবরণ |
|---|---|
| ২০১৮ ডিসে ৩১ | (ii) ৫,০০০ টাকার ইস্যুকৃত একটি চেক পরিশোধের জন্য এখনও ব্যাংকে উপস্থাপিত হয়নি।<br>(iii) ১০,০০০ টাকার একটি চেক আদায়ের জন্য ব্যাংকে জমা দেওয়া হয়েছে, কিন্তু ব্যাংক কর্তৃক এখনও আদায় হইনি।<br>(v) ইস্যুকৃত চেক ব্যাংক কর্তৃক প্রত্যাখ্যাত হয়েছে ৩,০০০ টাকা। |

# Solution



খ. উপরোক্ত তথ্যাবলি থেকে একটি ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করো।

জনাব রহমান
ব্যাংক সমন্বয় বিবরণী
২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে প্রস্তুতকৃত

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত | | ৭০,০০০ |
| যোগঃ | | |
| 1. ইস্যুকৃত চেক ব্যাংক কর্তৃক পরিশোধিত হয়নি (ii) | ৫,০০০ | |
| 2. দেনাদার কর্তৃক সরাসরি ব্যাংকে জমাদান কিন্তু নগদান বইতে লিপিবদ্ধ হয়নি। (iv) | ১৫,০০০ | |
| 3. ইস্যুকৃত চেক প্রত্যাখ্যান (v) | ৩,০০০ | |
| 4. ব্যাংক কর্তৃক লভ্যাংশ আদায় যা নগদান বইতে লিপিবদ্ধ হয়নি (vi) | ২,০০০ | |
| 5. ব্যাংক সুদ যা নগদান বইতে লেখা হয়নি (vii) | ২০০ | ২৫,২০০ |
| | | ৯৫,২০০ |
| বিয়োগঃ | | |
| 1. আদায়ের জন্য জমাকৃত চেক ব্যাংক কর্তৃক আদায় হয়নি (iii) | ১০,০০০ | |
| 2. ব্যাংক কর্তৃক ধার্যকৃত চার্জ নগদানভুক্ত হয়নি (vii) | ১০০ | (১০,১০০) |
| ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমা | | ৮৫,১০০ |

# Solution



গ. iv, v, vi, এবং vii নং লেনদেনসমূহের জাবেদা দাখিলা দাও।

জনাব রহমান
(সাধারন জাবেদা)

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | খঃপৃঃ | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| ২০১৮ ডিসে ৩১ | (iv) ব্যাংক হিসাব<br>প্রাপ্য হিসাব<br>(দেনাদার কর্তিক সরাসরি ব্যাংক জমাদান হিসাবভুক্ত করা হলো) | | ১৫,০০০ | ১৫,০০০ |
| ডি-৩১ | (v) ব্যাংক হিসাব<br>প্রদেয় হিসাব<br>(ইস্যুকৃত চেক প্রত্যাখ্যান হিসাবভুক্ত করা হলো) | | ৩,০০০ | ৩,০০০ |
| ডি-৩১ | (vi) ব্যাংক হিসাব<br>প্রাপ্ত লভ্যাংশ হিসাব<br>(ব্যাংক কর্তিক লভ্যাংশ আদায় হিসাবভুক্ত করা হলো) | | ২,০০০ | ২,০০০ |
| ডি-৩১ | (vii) ব্যাংক চার্জ হিসাব<br>ব্যাংক হিসাব<br>(ব্যাংক কর্তৃক ধার্যকৃত চার্জ হিসাবভুক্ত করা হলো) | | ১০০ | ১০০ |
| ডি-৩১ | (vii) ব্যাংক হিসাব<br>ব্যাংক সুদ হিসাব<br>(ব্যাংক কর্তৃক মঞ্জুরীকৃত সুদ হিসাববুক্ত করা হলো) | | ২০০ | ২০০ |
| | মোট | | ২০,৩০০ | ২০,৩০০ |

# CQ

২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে মিশু ট্রেডার্স-এর নগদান বই ও ব্যাংক বিবরণীর গরমিলের কারণসমূহ নিম্নে বর্ণিত হলোঃ [রাজশাহী বোর্ড '১৯]

১. নগদান বই মোতাবেক ব্যাংক জমার উদ্বৃত্তের পরিমাণ (৩১-১২-২০১৮) ৪০,০০০ টাকা।

২. ব্যাংক কর্তৃক পাওনাদার শাহানাজকে ২০,০০০ টাকা পরিশোধ করা হয়েছে, যা নগদান বইয়ে লিপিবদ্ধ হয়নি।

৩. দেনাদার কর্তৃক সরাসরি ব্যাংকে জমাদান ৮,০০০ টাকা নগদান বইয়ে লেখা হয়নি।

৪. আদায়ের জন্য ব্যাংকে ৫,০০০ টাকার চেক জমা দেওয়া হয়েছিল কিন্তু ৩১ ডিসেম্বর তারিখের মধ্যে তা ব্যাংক কর্তৃক আদায় হয়নি।

৫. ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত সুদ ২,৫০০ টাকা নগদান বইয়ে লেখা হয়নি।

৬. ২,০০০ টাকা, ৩,৫০০ টাকা ও ৫,০০০ টাকার তিনখানি চেক ইস্যু করা হয়েছিল কিন্তু শুধু ৫,০০০ টাকার চেকটি যথাযথভাবে ব্যাংকে পরিশোধের জন্য উপস্থাপিত হয়েছে।

# CQ

ক. ইস্যুকৃত চেক ব্যাংকে উপস্থাপিত হয়নি এর পরিমাণ নির্ণয় করো।

খ. ২, ৩, ৪ ও ৫ নং দফাগুলোর জাবেদা দাখিলা দেখাও। (ব্যাখ্যার প্রয়োজন নেই)

গ. ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে মিশু ট্রেডার্স এর ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

# Solution

ক. ইস্যুকৃত চেক ব্যাংকে উপস্থাপিত হয়নি এর পরিমাণ নির্ণয় করো।

ইস্যুকৃত চেক ব্যাংকে উপস্থাপিত হয়নি এর পরিমাণ নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| ইস্যুকৃত চেক ব্যাংকে উপস্থাপিত হয়নি (২,০০০ + ৩,৫০০) | ৫,৫০০ | |
| উপস্থাপিত হয়নি মোট | | ৫,৫০০ |

# Solution



খ. ২, ৩, ৪ ও ৫ নং দফাগুলোর জাবেদা দাখিলা দেখাও। (ব্যাখ্যার প্রয়োজন নেই)

## মিশু ট্রেডার্স
## জাবেদা দাখিলা

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | খঃপৃঃ | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| ২০১৮ ডিসে ৩১ | (২) প্রদেয় হিসাব (শাহনাজ) | | ২০,০০০ | |
| | ব্যাংক হিসাব | | | ২০,০০০ |
| | (৩) ব্যাংক হিসাব | | ৮,০০০ | |
| | প্রাপ্য হিসাব | | | ৮,০০০ |
| | (৪) প্রাপ্য হিসাব | | ৫,০০০ | |
| | ব্যাংক হিসাব | | | ৫,০০০ |
| | (৫) ব্যাংক হিসাব | | ২,৫০০ | |
| | ব্যাংক সুদ হিসাব | | | ২,৫০০ |
| | মোট | | ৩৫,৫০০ | ৩৫,৫০০ |

# Solution



গ. ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে মিশু ট্রেডার্স এর ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

## মিশু ট্রেডার্স
## ব্যাংক সমন্বয় বিবরণী
## ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে প্রস্তুতকৃত

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| নগদান বই মোতাবেক ব্যাংক জমার পরিমাণযোগঃ | | ৪০,০০০ |
| যোগঃ | | |
| ১. দেনাদার কর্তৃক সরাসরি ব্যাংকে জমাদান যা নগদানভুক্ত হয়নি (৩) | ৮,০০০ | |
| ২. ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত সুদ যা নগদানভুক্ত হয়নি (৫) | ২,৫০০ | |
| ৩. ইস্যুকৃত চেক ব্যাংক কর্তৃক পরিশোধিত হয়নি (৬) (২,০০০ + ৩,৫০০) | ৫,৫০০ | ১৬,০০০ |
| | | ৫৬,০০০ |
| বিয়োগঃ | | |
| ১. ব্যাংক কর্তৃক পরিশোধ যা নগদানভুক্ত হয়নি (২) | ২০,০০০ | |
| ২. আদায়ের জন্য জমাকৃত চেক আদায় হয়নি (৪) | ৫,০০০ | (২৫,০০০) |
| ব্যাংক বিবরণী মোতাবেক ব্যাংক জমার পরিমাণ | | ৩১,০০০ |

# CQ



নিম্নলিখিত তথ্যাবলি ৩১ মার্চ, ২০১৮ তারিখে জনাব জাহিনের হিসাববই থেকে নেওয়া হয়েছে:

[কুমিল্লা বোর্ড '১৯]

1. ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমাতিরিক্ত ৮,০০০ টাকা।
2. জমাকৃত চেক যা ব্যাংক ক্রেডিট করেনি ১,৫০০ টাকা।
3. ইস্যুকৃত চেক যা ব্যাংকে উপস্থাপিত হয়নি ৩,৭৫০ টাকা।
4. ব্যাংক জমাতিরিক্তের সুদ যা নগদান বইতে লিখা হয়নি ১০০ টাকা।
5. ব্যাংক চার্জ ২৫ টাকা যা নগদান বইতে লিখা হয়নি।
6. ব্যাংক কর্তৃক বিনিয়োগের সুদ আদায়, যা নগদান বইতে লিখা হয়নি ৭৫০ টাকা।
7. ব্যাংক কর্তৃক জীবন বিমার প্রিমিয়াম প্রদান ৩০০ টাকা।

ব্যাংক বই
↓
হ্রাস
↓
ব্যাংক কর্তৃক ডেবিট

ক. ব্যাংক কর্তৃক ডেবিটকৃত টাকার পরিমাণ নির্ণয় করো।

খ. ৩১ মার্চ তারিখে ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

গ. ৪ থেকে ৭ পর্যন্ত লেনদেনগুলোর জাবেদা দাখিলা দাও।

# Solution



ক. ব্যাংক কর্তৃক ডেবিটকৃত টাকার পরিমাণ নির্ণয় করো।

ব্যাংক কর্তৃক ডেবিটকৃত টাকার পরিমাণ নির্ণয়ঃ

| ক্রমিক নং | বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|---|
| ১. | ব্যাংক জমাতিরিক্তের সুদ (৪) | ১০০ | |
| ২. | ব্যাংক চার্জ (৫) | ২৫ | |
| ৩. | ব্যাংক কর্তৃক জীবন বিমার প্রিমিয়াম প্রদান (৭) | ৩০০ | |
| | মোট | | ৪২৫ |

# Solution



খ. ৩১ মার্চ তারিখে ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

জনাব জাহিন
ব্যাংক সমন্বয় বিবরণী
২০১৮ সালের ৩১ মার্চ তারিখে প্রস্তুতকৃত

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমাতিরিক্ত | | ৮,০০০ |
| যোগ: | | |
| 1. ইস্যুকৃত চেক যা ব্যাংকে উপস্থাপিত হয়নি (৩) | ৩,৭৫০ | |
| 2. ব্যাংক কর্তৃক বিনিয়োগের সুদ আদায় যা নগদান বইতে লিখা হয়নি (৬) | ৭৫০ | ৪,৫০০ |
| | | ১২,৫০০ |
| বিয়োগঃ | | |
| 1. জমাকৃত চেক যা ব্যাংক ক্রেডিট করেনি (২) | ১,৫০০ | |
| 2. ব্যাংক জমাতিরিক্তের সুদ যা নগদান বইতে লিখা হয়নি (৪) | ১০০ | |
| 3. ব্যাংক চার্জ যা নগদান বইতে লিখা হয়নি (৫) | ২৫ | |
| 4. ব্যাংক কর্তৃক জীবন বিমার প্রিমিয়াম প্রদান (৭) | ৩০০ | (১,৯২৫) |
| নগদান বই অনুযায়ী ব্যাংক জমাতিরিক্ত | | ১০,৫৭৫ |

# Solution



গ. ৪ থেকে ৭ পর্যন্ত লেনদেনগুলোর জাবেদা দাখিলা দাও।

## জনাব জাহিন
## সাধারন জাবেদা

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | খঃপৃঃ | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| ২০১৮ মার্চ ৩১ | (৪) ব্যাংক জমাতিরিক্ত সুদ হিসাব<br>ব্যাংক হিসাব<br>(ব্যাংক জমাতিরিক্তের সুদ হিসাবভুক্ত করা হলো) | | ১০০ | ১০০ |
| | (৫) ব্যাংক চার্জ হিসাব<br>ব্যাংক হিসাব<br>(ব্যাংক চার্জ হিসাবভুক্ত করা হলো) | | ২৫ | ২৫ |
| | (৬) ব্যাংক হিসাব<br>বিনিয়োগের সুদ হিসাব<br>(ব্যাংক কর্তৃক বিনিয়োগের সুদ আদায় হিসাবভুক্ত করা হলো) | | ৭৫০ | ৭৫০ |
| | (৭) উত্তোলন হিসাব<br>ব্যাংক হিসাব<br>(ব্যাংক কর্তৃক জীবন বিমার প্রিমিয়াম প্রদান হিসাবভুক্ত করা হলো) | | ৩০০ | ৩০০ |
| | মোট | | ১,১৭৫ | ১,১৭৫ |

# CQ



গোমতী ট্রেডার্স-এর ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে ব্যাংক বিবরণী মোতাবেক ব্যাংকে জমার পরিমাণ ছিল ৫০,০০০ টাকা। কিন্তু উক্ত উদ্বৃত্তের সাথে নগদান বই মোতাবেক ব্যাংক জমার উদ্বৃত্তের গরমিল পরিলক্ষিত হয়। গরমিলের নিম্নোক্ত কারণসমূহ পাওয়া যায়ঃ [চট্টগ্রাম বোর্ড '১৯]

1. দেনাদারের কাছ থেকে প্রাপ্ত ৩,০০০ টাকা ও ৫০০ টাকা মূল্যের চেক আদায়ের জন্য ব্যাংকে জমা দেওয়া হয়েছিল। কিন্তু ৩১ ডিসেম্বরের মধ্যে শুধু প্রথম চেকটি ব্যাংক কর্তৃক আদায় হয়েছে।
2. প্রাপ্য হিসাবের ৪,০০০ টাকা সরাসরি ব্যাংক কর্তৃক আদায় হয়েছে, যা নগদান বইতে লেখা হয়নি।
3. ইস্যুকৃত চেক এখনও ব্যাংকে উপস্থাপিত হয়নি ৬,৫০০ টাকা।
4. বিজ্ঞাপন খরচের জন্য ২.৫০০ টাকার চেক ইস্যু করে ভুলে নগদান বইতে লেখা হয়নি।
5. ব্যাংক জমার সুদ ৫০০ টাকা এবং ব্যাংক চার্জ ২৫০ টাকা নগদান বইতে লেখা হয়নি।

# CQ

ক. নগদান বইতে লেখা হয়নি এমন দফাগুলোর সমষ্টি নির্ণয় করো।

খ. উপর্যুক্ত তথ্যের ভিত্তিতে একটি ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করো।

গ. ২, ৪ ও ৫ নং লেনদেনগুলোর জন্য গোমতী ট্রেডার্স-এর হিসাবের বইতে প্রয়োজনীয় জাবেদা দাখিলা দাও।

# Solution

ক. নগদান বইতে লেখা হয়নি এমন দফাগুলোর সমষ্টি নির্ণয় করো।

নগদান বইতে লেখা হয়নি এমন দফাগুলোর সমষ্টি নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| প্রাপ্য হিসাবের টাকা সরাসরি ব্যাংক আদায় করেছে, যা নগদান বইতে লেখা হয়নি (২) | ৪,০০০ | |
| বিজ্ঞাপন বাবদ ইস্যুকৃত চেক নগদান বইতে লেখা হয়নি (৪) | ২,৫০০ | |
| ব্যাংক জমার সুদ এবং ব্যাংক চার্জ নগদান বইতে লেখা হয়নি (৫) (৫০০ + ২৫০) | ৭৫০ | |
| মোট | | ৭,২৫০ |

DOWNLOAD THE APP

# Solution

10 MINUTE SCHOOL

খ. উপর্যুক্ত তথ্যের ভিত্তিতে একটি ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করো।

গোমতী ট্রেডার্স
ব্যাংক সমন্বয় বিবরণী (প্রচলিত পদ্ধতি)
২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে প্রস্তুতকৃত

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| ব্যাংক বিবরণী মোতাবেক ব্যাংক জমা | | ৫০,০০০ |
| যোগঃ | | |
| 1. আদায়ের জন্য জমাকৃত চেক আদায় হয়নি (১) | ৪,৫০০ | |
| 2. বিজ্ঞাপন বাবদ ইস্যুকৃত চেক নগদান বইতে লেখা হয়নি (৪) | ২,৫০০ | |
| 3. ব্যাংক কর্তৃক ধার্যকৃত চার্জ নগদান বইতে লেখা হয়নি (৫) | ২৫০ | ৭,২৫০ |
| | | ৫৭,২৫০ |
| বিয়োগঃ | | |
| 1. প্রাপ্য হিসাবের টাকা সরাসরি ব্যাংক কর্তৃক আদায় যা নগদান বইতে লেখা হয়নি (২) | ৪,০০০ | |
| 2. ইস্যুকৃত চেক এখনও ব্যাংকে উপস্থাপিত হয়নি (৩) | ৬,৫০০ | |
| 3. ব্যাংক কর্তৃক মঞ্জুরকৃত সুদ নগদান বইতে লেখা হয়নি (৫) | ৫০০ | (১১,০০০) |
| নগদান বই মোতাবেক ব্যাংক জমা | | ৪৬,২৫০ |

# Solution



গ. ২, ৪ ও ৫ নং লেনদেনগুলোর জন্য গোমতী ট্রেডার্স-এর হিসাবের বইতে প্রয়োজনীয় জাবেদা দাখিলা দাও।

## গোমতী ট্রেডার্স
## জাবেদা দাখিলা

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | খঃপৃঃ | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| ২০১৮ ডিসে ৩১ | (২) ব্যাংক হিসাব<br>প্রাপ্য হিসাব<br>(প্রাপ্য হিসাবের টাকা ব্যাংক কর্তৃক আদায়) | | ৪,০০০ | ৪,০০০ |
| | (৪) বিজ্ঞাপন হিসাব<br>ব্যাংক হিসাব<br>(বিজ্ঞাপন বাবদ ইস্যুকৃত চেক নগদানভুক্ত করা হলো) | | ২,৫০০ | ২,৫০০ |
| | (৫) ব্যাংক হিসাব<br>ব্যাংক সুদ হিসাব<br>(ব্যাংক কর্তৃক সুদ মঞ্জুর হিসাবভুক্ত করা হলো) | | ৫০০ | ৫০০ |
| | (৫) ব্যাংক চার্জ হিসাব<br>ব্যাংক হিসাব<br>(ব্যাংক কর্তৃক ধার্যকৃত চার্জ নগদানভুক্ত করা হলো) | | ২৫০ | ২৫০ |
| | মোট | | ৭,২৫০ | ৭,২৫০ |

# CQ



নিম্নের তথ্যাবলি ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে শাহরিয়ার ব্রাদার্সের হিসাব বই থেকে নেওয়া হয়েছেঃ

[সিলেট বোর্ড ‘১৯]

1. নগদান বই মোতাবেক ব্যাংক জমার উদ্বৃত্ত ১,৩১,০০০ টাকা।
2. চেক কাটা হয়েছে কিন্তু ভাঙ্গানো হয়নি ৭,০০০ টাকা।
3. ব্যাংক কর্তৃক প্রাপ্য হিসাবের কাছ থেকে ৪,০০০ টাকা আদায়; কিন্তু নগদান বইতে লেখা হয়নি।
4. চেক জমা দেওয়া হয়েছে কিন্তু আদায় হয়নি ২৫,০০০ টাকা।
5. ব্যাংক সুদ ৩,০০০ টাকা এবং বিনিয়োগের সুদ ৫,০০০ টাকা ব্যাংক কর্তৃক আদায় হয়েছে যা নগদান বইতে লিখা হয়নি।
6. ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ১,২৫,০০০ টাকা।

ক. নগদান বইতে লেখা হয়নি এমন দফাগুলোর টাকার পরিমাণ নির্ণয় করো।

খ. একক জের পদ্ধতিতে একটি ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

গ. উভয় জের সংশোধন পদ্ধতিতে একটি ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

# Solution



ক. নগদান বইতে লেখা হয়নি এমন দফাগুলোর টাকার পরিমাণ নির্ণয় করো।

নগদান বইতে লেখা হয়নি এমন দফাগুলোর টাকার পরিমাণ নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| ব্যাংক কর্তৃক প্রাপ্য হিসাব থেকে আদায় | ৪,০০০ | |
| ব্যাংক সুদ মঞ্জুর | ৩,০০০ | |
| বিনিয়োগের সুদ আদায় | ৫,০০০ | |
| নগদানভুক্ত হয়নি মোট | | ১২,০০০ |

# Solution



খ. একক জের পদ্ধতিতে একটি ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

**শাহরিয়ার ব্রাদার্স**
**ব্যাংক সমন্বয় বিবরণী**
**২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে প্রস্তুতকৃত**

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| নগদান বই মোতাবেক ব্যাংক জমা | | ১,৩১,০০০ |
| যোগঃ | | |
| 1. চেক কাটা হয়েছে কিন্তু ভাঙ্গানো হয়নি (২) | ৭,০০০ | |
| 2. ব্যাংক কর্তৃক প্রাপ্য হিসাবের নিকট থেকে আদায় (৩) | ৪,০০০ | |
| 3. ব্যাংক জমার সুদ মঞ্জুর যা নগদান বইতে লেখা হয়নি (৫) | ৩,০০০ | |
| 4. বিনিয়োগের সুদ, যা নগদান বইতে লেখা হয়নি (৫) | ৫,০০০ | ১৯,০০০ |
| | | ১,৫০,০০০ |
| বিয়োগঃ | | |
| 1. জমাকৃত চেক, যা আদায় হয়নি (৪) | | (২৫,০০০) |
| ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমা | | ১,২৫,০০০ |

# Solution



গ. উভয় জের সংশোধন পদ্ধতিতে একটি ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

শাহরিয়ার ব্রাদার্স
ব্যাংক সমন্বয় বিবরণী (দ্বৈত জের পদ্ধতি)
২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে প্রস্তুতকৃত

| বিবরণ | টাকা | বিবরণ | টাকা |
|---|---|---|---|
| নগদান বই অনুযায়ী ব্যাংক জমা | ১,৩১,০০০ | ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমা | ১,২৫,০০০ |
| যোগঃ | | যোগঃ | |
| ১. ব্যাংক কর্তৃক প্রাপ্য হিসাব আদায় | ৪,০০০ | ১. জমাকৃত চেক আদায় হয়নি | ২৫,০০০ |
| ২. ব্যাংক সুদ মঞ্জুর করলো | ৩,০০০ | | ১,৫০,০০০ |
| ৩. বিনিয়োগের সুদ আদায় | ৫,০০০ | বিয়োগঃ | |
| | | ১.চেক কাটা হয়েছে কিন্তু ভাঙ্গানো হয়নি | (৭,০০০) |
| সংশোধিত জের | ১,৪৩,০০০ | সংশোধিত জের | ১,৪৩,০০০ |

# CQ



জনাব সাজিদ একজন ব্যবসায়ী। ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে তার ব্যবসায়ের ব্যাংক হিসাব এবং নগদান বহি পর্যালোচনা করে নিম্নলিখিত তথ্যাবলি পাওয়া গেলঃ [বরিশাল বোর্ড '১৯]

i. নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ৩২,৫০০ টাকা কিন্তু ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ২১,৫০০ টাকা।

ii. পাওনাদার বরাবর ইস্যুকৃত মোট ৬০,০০০ টাকার তিনটি চেকের মধ্যে ৪৫,০০০টাকার দুটি চেক ডিসেম্বর মাসে ব্যাংক কর্তৃক পরিশোধিত হয়েছে।

iii. দেনাদারের কাছ থেকে প্রাপ্ত ৪৫,০০০ টাকার দুটি চেক এবং ২০,০০০ টাকার একটি প্রাপ্য বিল ব্যাংকে জমা দেওয়া হলেও এই হিসাব বছরে শুধু প্রাপ্য বিলের টাকা ব্যাংক কর্তৃক আদায় হয়েছে।

iv. ৩,০০০ টাকার একখানা প্রাপ্য বিল ২,৫০০ টাকায় বাট্টা করা হলেও নগদান বইতে পূর্ণমূল্যে লিপিবদ্ধ করা হয়েছে।

v. বিনিয়োগের সুদ ১৫,৫০০ টাকা ব্যাংক কর্তৃক সরাসরি আদায় হয়েছে কিন্তু নগদানভুক্ত হয়নি।

vi. আদায়ের জন্য ৫,৫০০ টাকার চেক ব্যাংকে জমা দিলেও তা নগদানভুক্ত হয়নি।

vii. ব্যাংক জমার সুদ ১,০০০ টাকা এবং ব্যাংক কর্তৃক ধার্যকৃত চার্জ ২,৫০০ টাকা নগদানভুক্ত হয়নি।

# CQ

ক. ব্যাংক কর্তৃক অপরিশোধিত চেক এবং অনাদায়ী চেকের পরিমাণ নির্ণয় করো।

খ. প্রচলিত পদ্ধতি অবলম্বন করে একখানা ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করো।

গ. উপরের তথ্য থেকে আমানতকারীর বইতে iii, iv, v ও vi নং দফাগুলোর জাবেদা দাখিলা দাও।

# Solution

ক. ব্যাংক কর্তৃক অপরিশোধিত চেক এবং অনাদায়ী চেকের পরিমাণ নির্ণয় করো।

ব্যাংক কর্তৃক অপরিশোধিত চেক এবং অনাদায়ী চেকের পরিমাণ নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| ব্যাংক কর্তৃক অপরিশোধিত চেকঃ | | |
| মোট ইস্যুকৃত চেক | ৬০,০০০ | |
| বাদঃ পরিশোধিত চেক | (৪৫,০০০) | |
| ব্যাংক কর্তৃক অপরিশোধিত চেক | | ১৫,০০০ |
| ব্যাংক কর্তৃক অনাদায়ী চেকঃ | | |
| জমাকৃত চেক ব্যাংক কর্তৃক আদায় হয়নি | ৪৫,০০০ | |
| ব্যাংক কর্তৃক অনাদায়ী চেক | | ৪৫,০০০ |

# Solution



খ. প্রচলিত পদ্ধতি অবলম্বন করে একখানা ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করো।

জনাব সাজিদ
ব্যাংক সমন্বয় বিবরণী (প্রচলিত পদ্ধতি)
২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে প্রস্তুতকৃত

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত | | ৩২,৫০০ |
| যোগঃ | | |
| 1. ইস্যুকৃত চেক ব্যাংক কর্তৃক পরিশোধিত হয়নি (ii) | ১৫,০০০ | |
| 2. ব্যাংক কর্তৃক বিনিয়োগের সুদ সরাসরি আদায় যা নগদানভুক্ত হয়নি(v) | ১৫,৫০০ | |
| 3. আদায়ের জন্য জমাকৃত চেক নগদানভুক্ত হয়নি (vi) | ৫,৫০০ | |
| 4. ব্যাংক কর্তৃক সুদ মঞ্জুর যা নগদানভুক্ত হয়নি (vii) | ১,০০০ | ৩৭,০০০ |
| | | ৬৯,৫০০ |
| বিয়োগঃ | | |
| 1. আদায়ের জন্য জমাকৃত চেক আদায় হয়নি (iii) | ৪৫,০০০ | |
| 2. বাট্টাকৃত প্রাপ্য বিল নগদান বইতে বেশি লেখা হয়েছে (৩,০০০ - ২,৫০০) (iv) | ৫০০ | |
| 3. ব্যাংক কর্তৃক ধার্যকৃত চার্জ যা নগদানভুক্ত হয়নি (vii) | ২,৫০০ | (৪৮,০০০) |
| ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত | | ২১,৫০০ |

# Solution



গ. উপরের তথ্য থেকে আমানতকারীর বইতে iii, iv, v ও vi নং দফাগুলোর জাবেদা দাখিলা দাও।

## জনাব সাজিদ
## জাবেদা দাখিলা

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | খঃপৃঃ | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| ২০১৮ ডিসে ৩১ | (iii) প্রাপ্য হিসাব<br>ব্যাংক হিসাব<br>(জমাকৃত চেক আদায় হয়নি, যা সমন্বয় করা হলো | | ৪৫,০০০ | ৪৫,০০০ |
| | (iv) বাট্টা খরচ হিসাব<br>ব্যাংক হিসাব<br>(প্রাপ্য বিলের বাট্টা খরচ হিসাবভুক্ত করা হলো) | | ৫০০ | ৫০০ |
| | (v) ব্যাংক হিসাব<br>বিনিয়োগের সুদ হিসাব<br>(ব্যাংক কর্তৃক বিনিয়োগের সুদ আদায় হিসাবভুক্ত করা হলো) | | ১৫,৫০০ | ১৫,৫০০ |
| | (vi) ব্যাংক হিসাব<br>প্রাপ্য হিসাব<br>(ব্যাংকে চেক জমাদান হিসাবভুক্ত করা হলো) | | ৫,৫০০ | ৫,৫০০ |
| | মোট | | ৬৬,৫০০ | ৬৬,৫০০ |

# CQ



মহুয়া এন্টার প্রাইজের ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে ব্যাংক সংক্রান্ত তথ্যাবলি নিম্নরূপঃ

1. নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ৩০,৮০০ টাকা।
2. একজন পাওনাদারকে ১৫,০০০ টাকার চেক ইস্যু করা হলেও চেকখানা এখনও ব্যাংকে উপস্থাপিত হয়নি।
3. আদায়ের জন্য জমাকৃত চেক ১০,০০০ টাকা, যা এখনো আদায় হয়নি।
4. একজন খরিদ্দার সরাসরি ব্যাংকে ১২,০০০ টাকার চেক জমা দিলেও এখনো নগদান বইতে লেখা হয়নি।
5. দেনাদারের কাছ থেকে প্রাপ্ত চেক ব্যাংকে জমা হলেও পরবর্তীতে ৫,০০০ টাকার চেকখানা প্রত্যাখ্যাত হয়েছিল, যা হিসাবভুক্ত হয়নি।
6. ব্যাংক থেকে একখানা ৪,০০০ টাকার প্রদেয় বিল পরিশোধ করা হলেও নগদান বইতে লেখা হয়নি।
7. ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত সুদ ৪০০ টাকা। [দিনাজপুর বোর্ড '১৯]

ক. আমানতকারীর নগদান বইতে লেখা হয়নি তার পরিমাণ নির্ণয় করো।

খ. উপরের তথ্যাবলির আলোকে প্রচলিত পদ্ধতিতে একখানা ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করো।

গ. ৪. ৫, ৬ এবং ৭ নং দফাগুলো আমানতকারীর হিসাব বইতে জাবেদা দাখিলা দাও। (ব্যাখ্যার প্রয়োজন নেই)

# Solution



ক. আমানতকারীর নগদান বইতে লেখা হয়নি তার পরিমাণ নির্ণয় করো।

আমানতকারীর নগদান বইতে লেখা হয়নি তার পরিমাণ নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| খরিদ্দার কর্তৃক সরাসরি ব্যাংকে জমা যা নগদান বইতে লেখা হয়নি (৪) | ১৫,০০০ | |
| দেনাদারের কাছ থেকে প্রাপ্ত চেক প্রত্যাখ্যান যা হিসাবভুক্ত হয়নি (৫) | ৫,০০০ | |
| ব্যাংক কর্তৃক প্রদেয় বিল পরিশোধ যা নগদান বইতে লেখা হয়নি (৬) | ৪,০০০ | |
| ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত সুদ যা নগদান বইতে লেখা হয়নি (৭) | ৪০০ | |
| মোট | | ২১,৪০০ |

# Solution



খ. উপরের তথ্যাবলির আলোকে প্রচলিত পদ্ধতিতে একখানা ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করো।

**মহুয়া এন্টারপ্রাইজ**
**ব্যাংক সমন্বয় বিবরণী (প্রচলিত পদ্ধতি)**
**২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে প্রস্তুতকৃত**

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত | | ৩০,৮০০ |
| যোগঃ | | |
| 1. ইস্যুকৃত চেক যা এখনো উপস্থাপিত হয়নি (২) | ১৫,০০০ | |
| 2. খরিদ্দার কর্তৃক সরাসরি ব্যাংকে জমা যা এখনো নগদানভুক্ত হয়নি | ১২,০০০ | |
| 3. ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত সুদ (৭) | ৪০০ | |
| বিয়োগঃ | | |
| 1. আদায়ের জন্য জমাকৃত চেক যা আদায় হয়নি (৩) | ১০,০০০ | |
| 2. দেনাদারের কাছ থেকে প্রাপ্ত চেক প্রত্যাখ্যান (৫) | ৫,০০০ | |
| 3. ব্যাংক কর্তৃক প্রদেয় বিল পরিশোধ যা নগদানভুক্ত হয়নি (৬) | ৪,০০০ | (১৯,০০০) |
| ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমা | | ৩৯,২০০ |

# Solution



গ. ৪. ৫, ৬ এবং ৭ নং দফাগুলো আমানতকারীর হিসাব বইতে জাবেদা দাখিলা দাও। (ব্যাখ্যার প্রয়োজন নেই)

## মহুয়া এন্টারপ্রাইজ
## জাবেদা দাখিলা

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | খঃপৃঃ | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| ২০১৮ ডিসে ৩১ | (৪) ব্যাংক হিসাব<br>দেনাদার হিসাব | | ১২,০০০ | ১২,০০০ |
| | (৫) দেনাদার হিসাব<br>ব্যাংক হিসাব | | ৫,০০০ | ৫,০০০ |
| | (৬) প্রদেয় বিল হিসাব<br>ব্যাংক হিসাব | | ৪,০০০ | ৪,০০০ |
| | (৭) ব্যাংক হিসাব<br>ব্যাংক সুদ হিসাব | | ৪০০ | ৪০০ |
| | মোট | | ২১, ৪০০ | ২১, ৪০০ |

# CQ



২০১৭ সালের ৩১ মার্চ তারিখে সমিহ রহমানের তথ্যাবলি পড় এবং নিম্নোক্ত প্রশ্নের উত্তর দাও –

1. পাস বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ৪৪,৪০০ টাকা।
2. ৩,০০০ টাকার ১টি প্রাপ্য বিল ২,৪০০ টাকায় ব্যাংকে বাট্টা করা হয়েছে। মেয়াদ শেষ হওয়ায় বিলটি প্রত্যাখ্যাত হয়েছিল, যার জন্য নগদান বইতে কোনো দাখিলা দেয়া হয়নি।
3. সমিহ রহমান ব্যক্তিগত প্রয়োজনে ব্যাংক হতে ৩,০০০ টাকা উত্তোলন করেছেন কিন্তু তা নগদানভুক্ত হয়নি।
4. চেক কাটা হয়েছে, কিন্তু ভাঙানো হয়নি ১১,৪০০ টাকা
5. ব্যাংক কর্তৃক ৬,৬০০ টাকার একখানা বিলের বিপরীত ৬,০০০ টাকা আদায় করেছে। কিন্তু উক্ত বিলের সম্পূর্ণ মূল্য দ্বারা নগদানভুক্ত হয়েছে।
6. ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত সুদ ১,০০০ টাকা এবং ব্যাংক কর্তৃক কর্তনকৃত ব্যাংক চার্জ ১,০০০ টাকা।
7. ব্যাংক একজন পাওনাদারকে ৬,০০০ টাকা পরিশোধ করেছে, যা নগদানভুক্ত হয়নি।
8. ব্যাংক লভ্যাংশ আদায় করেছে ৬,৬০০ টাকা, যা নগদানভুক্ত হয়নি।

[ঢাকা, দিনাজপুর, যশোর, সিলেট বোর্ড '১৮]

# CQ

ক. বিল আদায় এবং বাট্টাকরণ বাবদ মোট কত টাকা ব্যয় হয়েছে?

খ. ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

গ. নগদান বই অনুসারে ব্যাংক জমার উদ্বৃত্ত ৩৫,০০০ টাকা ধরে ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

# Solution

ক. বিল আদায় এবং বাট্টাকরণ বাবদ মোট কত টাকা ব্যয় হয়েছে?

বিল আদায় এবং বাট্টাকরণ বাবদ ব্যায়ের পরিমান নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| (১) প্রাপ্য বিলের বাট্টা খরচ (৩,০০০ – ২,৪০০) | ৬০০ | |
| (৫) বিল আদায় খরচ (৬,৬০০ – ৬,০০০) | ৬০০ | |
| মোট | | ১,২০০ |

# Solution



খ. ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

**সমিহ রহমান**
**ব্যাংক সমন্বয় বিবরণী**
**২০১৭ সালের ৩১ মার্চ তারিখে প্রস্তুতকৃত**

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| পাস বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত | | ৪৪,৪০০ |
| যোগঃ | ৩,০০০ | |
| 1. ব্যাকৃত বিল প্রত্যাখ্যাত হয়েছে যা নগদানভুক্ত হয়নি (২) | ৩,০০০ | |
| 2. ব্যক্তিগত প্রইয়োজনে ব্যাংক থেকে উলেন যা নগদানভুক্ত হয়নি (৩) | ৬০০ | |
| 3. বাট্টাকৃত বিলের মূল্য বেশি লেখা হয়েছে (৫) | ১,০০০ | |
| 4. ব্যাংক কর্তৃক ধার্যকৃত চার্জ (৬) | ৬,০০০ | |
| 5. ব্যাংক কর্তৃক পাওনাদারকে পরিশোধ যা নগদানভুক্ত হয়নি (৭) | ৬,০০ | ১৩,৬০০ |
| বাদঃ | | ৫৮,০০০ |
| 1. চেক কাটা হয়েছে কিন্তু ভাঙ্গানো হয়নি (৪) | ১১,৪০০ | |
| 2. ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত সুদ (৬) | ১,০০০ | |
| 3. ব্যাংক কর্তৃক লভ্যাংশ আদায় (৮) | ৬,৬০০ | (১৯,০০০) |
| নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত | | ৩৯,০০০ |

# Solution



গ. নগদান বই অনুসারে ব্যাংক জমার উদ্বৃত্ত ৩৫,০০০ টাকা ধরে ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করো।

**সমিহ রহমান**
**ব্যাংক সমন্বয় বিবরণী**
**২০১৭ সালের ৩১ মার্চ তারিখে প্রস্তুতকৃত**

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত | | ৩৫,০০০ |
| যোগঃ | | |
| 1. চেক কাটা হয়েছে কিন্তু ভাঙ্গানো হয়নি (৪) | ১১,৪০০ | |
| 2. ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত সুদ (৬) | ১,০০০ | |
| 3. ব্যাংক কর্তৃক লভ্যাংশ আদায় (৮) | ৬,৬০০ | ১৯,০০০ |
| বাদঃ | | ৫৪,০০০ |
| 1. বাট্টাকৃত বিল প্রত্যাখ্যাত হয়েছে (২) | ৩,০০০ | |
| 2. ব্যক্তিগত প্রয়াােজনে ব্যাংক থেকে উত্তোলন (৩) | ৩,০০০ | |
| 3. বাট্টাকৃত বিলের মূল্য নগদান বইতে বেশি লেখা হয়েছে (৫) | ৬০০ | |
| 4. ব্যাংক কর্তৃক মঞ্জুরিকৃত চার্জ (৬) | ১,০০০ | |
| 5. ব্যাংক কর্তৃক পাওনাদারকে পরিশোধ (৭) | ৬,০০০ | (১৩,৬০০) |
| পাস বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত | | ৪০,৪০০ |

# MCQ



(১) *NSF* চেক কোনটি? [ঢা. বো. '১৯]

(ক) জমাকৃত চেক প্রত্যাখ্যান (খ) জমাকৃত চেক আদায়

(গ) ইস্যুকৃত চেক উপস্থাপন (ঘ) ইস্যুকৃত চেক পরিশোধ

(২) ব্যাংক চার্জ ২৬০ টাকা নগদান বইয়ে ভুলক্রমে ৬২০ টাকা ডেবিট করা হয়েছে। এর ফলে নগদান বই ও ব্যাংক বিবরণীর উদ্বৃত্তের মধ্যে গরমিলের পরিমাণ কত? [ঢা. বো. '১৯]

(ক) ২৬০ টাকা (খ) ৩৬০ টাকা

(গ) ৬২০ টাকা (ঘ) ৮৮০ টাকা

৬২০-২৬০= ৩৬০

(৩) ব্যাংক সমন্বয় বিবরণী কে তৈরি করেন? [ঢা. বো. '১৯]

(ক) ব্যাংক (খ) আমানতকারীর

(গ) দেনাদার (ঘ) পাওনাদার

# MCQ



উদ্দিপকটি পরো এবং ৪ ও ৫ নং প্রশ্নের উত্তর দাও।

❖ নগদান বই অনুযায়ী ব্যাংক উদ্বৃত্ত ১,০০,০০০ টাকা। ব্যাংক বিবরণী সংশোধনের নিমিত্তে দেখা যায় ব্যাংকে জমাকৃত চেক ১০,০০০ টাকার স্থলে হিসাবরক্ষক ১,০০০ টাকা লিখেন। [রা. বো. '১৯]

(৪) ব্যাংক সমন্বয় বিবরণীতে ব্যাংকে জমাকৃত চেক বাবদ নগদান বইয়ের উদ্বৃত্তের সাথে কত টাকা যোগ বিয়োগ করবে?

(ক) ১,০০০ টাকা ✔(খ) ৯,০০০ টাকা
(গ) ১০,০০০ টাকা (ঘ) ১১,০০০ টাকা

(৫) উক্ত গরমিলের কারণে আর্থিক অবস্থার বিবরণীতে কী প্রভাব পরবে?

(i) চলতি সম্পদ হ্রাস পাবে
(ii) চলতি দায় বৃদ্ধি পাবে
(iii) ব্যাংক উদ্বৃত্ত হ্রাস পাবে

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii ✔(খ) i ও iii
(গ) ii ও iii (ঘ) i, ii ও iii

# MCQ



(৬) ব্যাংক বিবরণীর ডেবিট উদ্বৃত্ত দ্বারা কী বোঝায়? [রা. বো. '১৯]

(ক) ব্যাংক জমা　　(খ) নগদ জমা

✔(গ) ব্যাংক জমাতিরিক্ত　　(ঘ) নগদ ক্রেডিট উদ্বৃত্ত




(৭) চেকে সাধারণত কয়টি পক্ষ থাকে? [য. বো. '১৯]

(ক) ২　　✔(খ) ৩ → (আদেষ্টা, আদেষ্টি, প্রাপক)

(গ) ৪　　(ঘ) ৫

(৮) জনাব জব্বারের নগদান বহি অনুযায়ী ব্যাংক ব্যালেন্স ৩৮,০০০ টাকা। গৃহনির্মাণ ঋণের কিস্তি বাবদ ব্যাংক সরাসরি ১৮,০০০ টাকা পরিশোধ করেছে। ব্যাংক বিবরণীর ব্যালেন্স কত হবে? [ব. বো. '১৯]

(ক) ১৮,০০০ টাকা　　✔(খ) ২০,০০০ টাকা

(গ) ৩৮,০০০ টাকা　　(ঘ) ৫৬,০০০ টাকা

৩৮,০০০ – ১৮,০০০ = ২০,০০০

# MCQ



(৯) নগদান বই ও ব্যাংক বিবরণীর ব্যালেন্স এর গরমিলের কারন- [য. বো. '১৯]

(ক) ব্যাংক কর্তৃক সরাসরি টাকা পরিশোধ

(খ) ব্যাংক কর্তৃক সরাশরি টাকা আদায়

(গ) ব্যাংকে জমাকৃত চেকের প্রত্যাখ্যান

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) i ও iii

(গ) ii ও iii

(ঘ) i, ii ও iii ✔

(১০) ব্যাংক বিবরণীতে *Credit Memorandum* কী? [কু. বো. '১৯]

(ক) আয় বৃদ্ধি ✔

(খ) আয় হ্রাস

(গ) ব্যয় বৃদ্ধি

(ঘ) ব্যয় হ্রাস

# MCQ



উদ্দিপকটি পরো এবং ১১ ও ১২ নং প্রশ্নের উত্তর দাও।

❖ সাকিব কোং লি-এর পাস বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ৩০,৪০০ টাকা। চেক কাটা হয়েছে কিন্তু ভাঙ্গানো হয়নি ৭,৪০০ টাকা ও ব্যাংক লভ্যাংশ আদায় করেছে ৬,৬০০ টাকা, যা হিসাবভুক্ত হয় নি। ব্যাংক কর্তৃক ব্যাংক চার্জ পরিশোধ ২,০০০ টাকা। [কু. বো. '১৯]

(১১) সাকিব কোং লি,-এর নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত কত?

(ক) ১৪,৪০০ টাকা (খ) ১৬,৪০০ টাকা

(গ) ১৮,৪০০ টাকা ✔ (ঘ) ২৭,৬০০ টাকা

৩০,৪০০
-৭,৪০০
-৬,৬০০
+২,০০০
১৮,৪০০

(১২) সাকিব কোং লি,-এর নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ২৫,০০০ টাকা হলে, পাস বইতে ব্যাংক উদ্বৃত্ত কত হবে?

(ক) ২৯,৬০০ টাকা (খ) ৩০,৪০০ টাকা

(গ) ৩৭,০০০ টাকা ✔ (ঘ) ৩৯,০০০ টাকা

২৫,০০০
+৭,৪০০
+৬৬,০০০
(-) ২০০০
৩৭,০০০

# MCQ



(১৩) *'NSF'* এর পূর্ণরূপ কী? [চ. বো. '১৯]

(ক) Not Sufficient Fund ✓
(খ) Not Sufficient Food
(গ) National Security Force
(ঘ) National Sanitation Foundation

(১৪) ব্যাংক বিবরণী প্রস্তুত করেন কে? [দি. বো. '১৯; সকল বোর্ড '১৮]

(ক) আমানতকারীর
(খ) বিনিয়োগকারী
(গ) ঋণগ্রহণকারী
(ঘ) ব্যাংক কর্তৃপক্ষ ✓

(১৫) পর্যাপ্ত ফান্ডের অভাবে অমর্যাদাকৃত চেকে কী বলে? [সি. বো. '১৯]

(ক) বাহকের চেক
(খ) দাগকাটা চেক
(গ) অ্যাকাউন্ট পেয়ি চেক
(ঘ) এন এস এফ চেক ✓

# MCQ



(১৬) নগদান বই ও ব্যাংক বিবরণী মোতাবেক ব্যাংক ব্যালান্সের গরমিলের কারন- [দি. বো. '১৯]

(i) ব্যাংক কর্তৃক সরাসরি অর্থ পরিশোধ

(ii) ব্যাংক কর্তৃক সরাসরি অর্থ আদায়

(iii) ব্যাংকে জমাকৃত চেকের প্রত্যাখ্যান

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) i ও iii

(গ) ii ও iii

(ঘ) i, ii ও iii ✔

# MCQ



(১৭) প্রীতি কোং-এর নগদান বই অনুযায়ী ব্যাংক ব্যালেন্স ৫০,০০০ টাকা এবং ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক ব্যালেন্স ৬৫,০০০ টাকা। এ গরমিলের কারন কী? [সি. বো. '১৯]

(i) দেনাদার কর্তৃক সরাসরি ব্যাংকে জমা প্রদান ২৫,০০০ টাকা

(ii) জমাকৃত চেক ব্যাংক কর্তৃক আদায় হয়েছে ৩০,০০০ টাকা

(iii) প্রদেয় বিলের টাকা ব্যাংক কর্তৃক সরাসরি পরিশোধ ১০,০০০ টাকা

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) i ও iii ✔

(গ) ii ও iii

(ঘ) i, ii ও iii

# MCQ



(১৮) পাস বইয়ের ডেবিট উদ্বৃত্ত দ্বারা বোঝায়- [ব. বো. '১৯]

(ক) ব্যাংক জমা
(খ) ব্যাংক জমাতিরিক্ত ✓
(গ) নগদ উদ্বৃত্ত
(ঘ) নগদ উত্তোলন

নগদ বই অনুযায়ী ব্যাংক জমা
↑

(১৯) পাস বই অনুযায়ী ব্যাংক জমাতিরিক্ত পরিমাণ ২১,০০০ টাকা। পাওনাদারকে ইস্যুকৃত ৪,৫০০ টাকার একখানা চেক ব্যাংক ব্যাংক কর্তৃক পরিশোধিত হয়নি। নগদান বই অনুযায়ী ব্যাংক জমাতিরিক্তের পরিমাণ কত? [ব. বো. '১৯]

(ক) ১৬,৫০০ টাকা
(খ) ২১,০০০ টাকা
(গ) ২৫,৫০০ টাকা ✓
(ঘ) ৩০,০০০ টাকা

২১,০০০
\+ ৪৫০০
২৫,৫০০

× N

√ B

# MCQ



(২০) পাস বই এবং নগদান বইয়ের উদ্বৃত্তের মধ্যে গরমিলের কারন- [ব. বো. '১৯]

(i) ইস্যুকৃত চেক উপস্থাপন না করা

(ii) আদায়ের জন্য জমাকৃত চেক আদায় না হওয়া

(iii) ধারে পণ্য ক্রয় লিপিবদ্ধ না হওয়া

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii ✔ | (খ) ii ও iii

(গ) i ও iii | (ঘ) i, ii ও iii

(২১) নগদান বই ও ব্যাংক বিবরণীর জেরের গরমিলের কারন নয় কোনটি? [দি. বো. '১৯]

(ক) ইস্যুকৃত চেক উপস্থাপিত হয় নি

(খ) ব্যাংক কর্তৃক সুদ মঞ্জুর যা নগদান বইতে লেখা হয় নি

(গ) ব্যাংকে নগদ জমা দেওয়া হলো ✔

(ঘ) ব্যাংকে প্রাপ্য বিল আদায় করেছে যা নগদান বইতে লেখা হয়নি

# MCQ



(২২) ব্যাংক কর্তৃক মঞ্জুরকৃত সুদ ৭৩ টাকা যা নগদান বইতে ৩৭ টাকা ক্রেডিট করা হয়েছে। এতে উভয় বহির জেরের মধ্যে কত টাকা গরমিল হবে? [সি. বো. '১৯]

(ক) ১৪৬ টাকা
(খ) ১১০ টাকা ✓
(গ) ৭৩ টাকা
(ঘ) ৩৭ টাকা

(২৩) ব্যাংক সমন্বয় বিবরণীর মূল কাজ কী? [ব. বো. '১৯]

(ক) নগদান বইয়ের জের বের করা

(খ) পাস বইয়ের জের বের করা

(গ) নগদান বই ও পাস বইয়ের জেরের গরমিল বের করা

(ঘ) নগদান বই ও পাস বইয়ের জেরের পার্থক্য নির্ণয় করে মিল করা ✓

# MCQ



(২৪) নগদান বই ও ব্যাংক বিবরণীর ব্যালেন্সের গরমিলের কারন- [সকল বোর্ড '১৮]

(ক) ইস্যুকৃত চেক উপস্থাপিত হয়নি

(খ) জমাকৃত চেক আদায় হয়নি

(গ) ব্যাংক কর্তৃক সুদ মঞ্জুর

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii　　(খ) ii ও iii

(গ) i ও iii　　(ঘ) i, ii ও iii ✔

(২৫) ব্যাংক বিবরণী প্রস্তুত করেন কে? [সকল বোর্ড '১৮]

(ক) আমানতকারীর　　(খ) বিনিয়োগকারী

(গ) ঋণগ্রহীতা　　(ঘ) ব্যাংক কর্তৃপক্ষ ✔

# MCQ



উদ্দিপকটি পরো এবং ২৬ ও ২৭ নং প্রশ্নের উত্তর দাও।

❖ রহমান অ্যান্ড কোং-এর ৩১ জানুয়ারি ২০১৭ তারিখে নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ৫০,০০০ টাকা। ৫,০০০ টাকার একটি চেক ব্যাংকে জমা দেওয়া হয়েছে কিন্তু ভুলক্রমে নগদান বইতে ৫০০ টাকা লেখা হয়েছে এবং ২,০০০ টাকার চেক ইস্যু করা হয়েছে যা নগদান বইতে ভুলে দুইবার লেখা হয়েছে। [সকল বোর্ড '১৮]

(২৬) জমাকৃত চেক বাবদ ব্যাংক সমন্বয় বিবরণীতে কত টাকা যোগ করতে হবে?

(ক) ২,৫০০ টাকা
✔ (খ) ৪,৫০০ টাকা
(গ) ৫,০০০ টাকা
(ঘ) ৫,৫০০ টাকা

৫,০০০ – ৫০০ = ৪,৫০০

(২৭) উক্ত কোম্পানির ইস্যুকৃত চেক বাবদ ব্যাংক সমন্বয় বিবরণীতে কত টাকা যোগ বা বিয়োগ করবে?

✔ (ক) ২,০০০ টাকা যোগ
(খ) ২,০০০ টাকা বিয়োগ
(গ) ৪,০০০ টাকা যোগ
(ঘ) ৪,০০০ টাকা বিয়োগ

# MCQ



(২৮) ৩০ শে জুন ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুতকালে অন্তর্ভুক্ত হবে- [ঢা. বো. '১৭]

(i) ২৭ শে জুন আদায়ের জন্য ব্যাংকে জমাকৃত চেক ২৯শে জুন আদায় হয়েছে

(ii) পরিশোধের জন্য ইস্যুকৃত চেক ব্যাংকে উপস্থাপিত হয়নি

(iii) আদায়ের জন্য ব্যাংকে জমাকৃত প্রাপ্য বিল ৩রা জুলাই আদায় হয়েছে

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii | (খ) ii ও iii ✔

(গ) i ও iii | (ঘ) i, ii ও iii

(২৯) আমানতকারীর বিভিন্ন সেবা প্রদানের জন্য ব্যাংক কর্তন করে- [রা. বো. '১৭]

(i) কমিশন

(ii) ব্যাংক চার্জ

(iii) উৎস কর

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii | (খ) ii ও iii

(গ) i ও iii | (ঘ) i, ii ও iii ✔

# MCQ



(৩০) ব্যাংক আমানতকারীর আমানতের ওপর মঞ্জুর করে- [রা. বো. '১৭]

(i) মুনাফা

(ii) লভ্যাংশ

(iii) সুদ

নিচের কোনটি সঠিক?

(ক) i ও iii ✓
(খ) ii ও iii
(গ) i ও ii
(ঘ) i, ii ও iii

(৩১) ব্যাংক কর্তৃক মঞ্জুরীকৃত সুদ ৮৯০ টাকা নগদান বইতে দুইবার ডেবিট করা হয়েছে। নগদান বইতে কত টাকা বেশি দেখানো হয়েছে? [য. বো. '১৭]

(ক) ৪৪৫ টাকা
(খ) ৭৯০ টাকা
(গ) ৮৯০ টাকা ✓
(ঘ) ২,৩৯০ টাকা

# MCQ



(৩২) ব্যাংক কর্তৃক ব্যবহৃত দলিল DM মানে কী? [য. বো. '১৭]

✔ (ক) Debit Memorandum
(খ) Direct Material
(গ) District Manager
(ঘ) Direct Manager

(৩৩) নিচের কোনটি নগদান বই ও ব্যাংক বিবরণীর উদ্বৃত্তের মধ্যে পার্থক্য তৈরি করে? [কু. বো. '১৭]

✔ (ক) ব্যাংক কর্তৃক মঞ্জুরিত সুদ
(খ) আমানতকারীর কর্তৃক জমাদান
(গ) জমাকৃত চেক আদায়
(ঘ) ইস্যুকৃত চেক পরিশোধ

# MCQ



উদ্দিপকটি পরো এবং ৩৪ ও ৩৫ নং প্রশ্নের উত্তর দাও।

❖ জামাল এন্ড কোং এর ৩১শে জানুয়ারি, ২০১৬ তারিখে নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ৫০,০০০ টাকা। ৫,০০০ টাকার একটি চেক ব্যাংকে জমা দেওয়া হয়েছে কিন্তু ভুলক্রমে নগদান বইতে ৫০০ টাকা লেখা হয়েছে এবং ২,০০০ টাকার চেক ইস্যু করা হয়েছে যা নগদান বইতে ভুলে ২ বার লেখা হয়েছে। [য. বো. '১৭]

(৩৪) জমাকৃত চেক বাবদ ব্যাংক সমন্বয় বিবরণীতে কত টাকা যোগ করতে হবে?

(ক) ৫০০ (খ) ৪,৫০০ ✔
(গ) ৫,০০০ (ঘ) ৫,৫০০

(৩৫) উক্ত কোম্পানির ইস্যুকৃত চেক বাবদ ব্যাংক সমন্বয় বিবরণীতে কত টাকা যোগ বা বিয়োগ করবে?

(ক) ২,০০০ টাকা যোগ ✔ (খ) ৪,০০০ টাকা যোগ
(গ) ২,০০০ টাকা বিয়োগ (ঘ) ৭,০০০ টাকা বিয়োগ

# MCQ



(৩৬) ব্যাংক কর্তৃক চেক প্রত্যাখ্যাত হলে এবং নগদান হিসাব লেখা না হলে ব্যবসায়ের কী হবে? [কু. বো. '১৭]

(ক) আর্থিক অবস্থা কমবে (খ) আর্থিক অবস্থা বাড়বে ✓
(গ) ক্ষতি হবে (ঘ) লাভ হবে

(৩৭) নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্তের সাথে নিচের কোণ দফাটি বিয়োগ হবে? [চ. বো. '১৭]

(ক) ব্যাংক চার্জ ✓ (খ) দেনাদার কর্তৃক ব্যাংকে জমা
(গ) বিনিয়োগের সুদ (ঘ) ইস্যুকৃত চেক কিন্তু ব্যাংকে উপস্থাপন হয়নি

(৩৮) ব্যাংক সমন্বয় বিবরণী তৈরি করেন কে? [চ. বো. '১৭; সি. বো. '১৭]

(ক) ব্যাংক
(খ) প্রদেয় হিসাব
(গ) ব্যবসায় প্রতিষ্ঠান ✓
(ঘ) প্রাপ্য হিসাব

# MCQ



(৩৯) ব্যাংক সমন্বয় বিবরণী তৈরিতে নিচের কোণ বিষয় বিবেচনায় আনা হয়? [চ. বো. '১৭]

(ক) দেনাদারের নিকট হতে নগদ প্রাপ্তি

(খ) জমাকৃত চেক ব্যাংক কর্তৃক আদায় হয়নি ✓

(গ) সরবরাহকারীকে নগদ প্রদান

(ঘ) ব্যাংক চার্জ উভয় বইতে লিপিবদ্ধ করা হয়েছে

(৪০) ব্যাংক বিবরণী অনুযায়ী ব্যাংক জমার পরিমাণ ৪৪,০০০ টাকা, পাওনাদারকে ইস্যুকৃত ১০,০০০ টাকার চেক যা ব্যাংকে উপস্থাপিত হয়নি এবং একজন দেনাদার সরাসরি ৮,০০০ টাকা ব্যাংকে জমা দিয়েছে যা নগদানভুক্ত হয়নি। একক জের পদ্ধতিতে নগদান বই অনুসারে ব্যাংকে জমার পরিমাণ কত? [দি. বো. '১৭]

(ক) ২৬,০০০ টাকা ✓

(খ) ৪২,০০০ টাকা

(গ) ৪৬,০০০ টাকা

(ঘ) ৬২,০০০ টাকা

  ৪৪,০০০
- ১০,০০০
  ৩৪,০০০
- ৮,০০০
  ২৬,০০০

(৪১) হিসাববিজ্ঞানের ধারাবাহিক কাজের প্রক্রিয়াকে কী বলা হয়? [দি. বো. '১৭]

(ক) জাবেদা

(খ) খতিয়ান

(গ) রেওয়ামিল

(ঘ) হিসাবচক্র ✓

# MCQ



(৪২) ব্যাংক হিসাবে প্রভাব ফেলবে- [ব. বো. '১৭]

(i) ব্যাংক সুদ মঞ্জুর করলে

(ii) ব্যাংক খরচ চার্জ করলে

(iii) ব্যাংক কমিশন ধার্য করলে

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) i ও iii

(গ) ii ও iii

(ঘ) i, ii ও iii ✓

(৪৩) দ্বৈত জের সংশোধনী পদ্ধতিতে কোণ জের নিয়ে ব্যাংক সমন্বয় বিবরণী প্রস্তুত করা হয়? [ব. বো. '১৭]

(ক) ব্যাংক বিবরণীর জের

(খ) নগদান বইয়ের জের

(গ) ব্যাংক বিবরণী এবং নগদান বই উভয়ের জের ✓

(ঘ) ব্যাংক বিবরণী অথবা নগদান বইয়ের যেকোনো একটির জের

# MCQ



(৪৪) চেকের মাধ্যমে বেতন প্রদান ৫০০ টাকা ভুলক্রমে নগদান বইয়ের ডেবিট দিকে ৫০ টাকা লেখা হয়েছে। এর ফলে নগদান বইয়ের উদ্বৃত্ত এবং ব্যাংক বিবরণীর মধ্যে কত টাকা গরমিল হবে? [ঢা. বো. '১৬]

(ক) ৫০ টাকা

(খ) ৪৫০ টাকা

(গ) ৫০০ টাকা

✔ (ঘ) ৫৫০ টাকা

(৪৫) ব্যাংক সমন্বয় বিবরণী কে প্রস্তুত করেন? [ঢা. বো. '১৬; য. বো. '১৬; কু. বো. '১৫; ব. বো. '১৫]

✔ (ক) আমানতকারীর

(খ) নিরীক্ষক

(গ) ব্যাংক

(ঘ) পাওনাদার

# MCQ



(৪৬) চেক প্রস্তুতকারিকে বলা হয়- [রা. বো. '১৬; রা. বো. '১৫]

(ক) প্রাপক

(খ) স্বীকৃতিকারী

(গ) আমানতকারী

(ঘ) আদেষ্টা ✓

(৪৭) ব্যাংক বিবরণী অনুযায়ী 'ক্রেডিট উদ্বৃত্ত' আমানতকারীর জন্য কী নির্দেশ করে? [রা. বো. '১৬; রা. বো. '১৫]

(ক) আয়

(খ) খরচ

(গ) দায়

(ঘ) সম্পত্তি ✓

# MCQ



(৪৮) ব্যাংক বিবরণীর ক্রেডিট পার্শ্বে লেখা হয় কোনটি? [য. বো. '১৬]

(ক) ব্যাংক ঋণের সুদ (খ) ব্যাংক হতে উত্তোলন

(গ) ব্যাংকে জমা ✔ (ঘ) ব্যাংক চার্জ

(৪৯) নগদ টাকার বিকল্প হিসাবে কাজ করে কোনটি? [কু. বো. '১৬]

(ক) শেয়ার (খ) ঋণপত্র

(গ) স্টক (ঘ) চেক ✔

(৫০) দ্বৈত জের সংশোধনী পদ্ধতির ব্যাংক সমন্বয় বিবরণী- [কু. বো. '১৬]

(i) নগদান বই ও ব্যাংক বিবরণী উভয় উদ্বৃত্ত নিয়ে করা হয়

(ii) মিলকরণের পর উভয় উদ্বৃত্ত সমান হয়

(iii) ব্যাংকের সঠিক উদ্বৃত্ত পাওয়া যায়

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii (খ) i ও iii

(গ) ii ও iii (ঘ) i, ii ও iii ✔

# MCQ



(৫১) ব্যাংক হিসাব সাধারণত কত প্রকার? [চ. বো. '১৬; দি. বো. '১৫]

(ক) ২ প্রকার ✓(খ) ৩ প্রকার

(গ) ৪ প্রকার (ঘ) ৫ প্রকার

(৫২) নিম্নের কোণ প্রকার চেকের টাকা সরাসরি ব্যাংক হতে উঠানো যায় না? [চ. বো. '১৬]

(ক) হুকুম চেক (খ) বাহক চেক

(গ) ভ্রমণকারীর চেক ✓(ঘ) দাগ কাটা চেক

(৫৩) আমানতকারির ব্যাংক হতে নগদ অর্থ উত্তোলন করলে হিসাবভুক্ত হবে- [য. বো. '১৬]

(ক) নগদান বইতে ব্যাংক হিসাব ক্রেডিট

(খ) নগদান বইতে নগদান হুসাব ক্রেডিট

(গ) ব্যাংক বইতে আমানতকারীর হিসাব ডেবিট

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii ✓(খ) i ও iii

(গ) ii ও iii (ঘ) i, ii ও iii

# MCQ



(৫৪) ব্যাংক বিবরণীর ক্রেডিট উদ্বৃত্ত প্রকাশ করে- [ব. বো. '১৬]

(i) ব্যাংক জমাতিরিক্ত

(ii) নগদ উদ্বৃত্ত

(iii) ব্যাংক জমার উদ্বৃত্ত

নিচের কোনটি সঠিক?

(ক) i (খ) ii

(গ) iii ✓ (ঘ) i ও ii

উদ্দিপকটি পরো এবং ৫৫ ও ৫৬ নং প্রশ্নের উত্তর দাও।

❖ মাইশা এন্ড কোং এর ৩১ জানুয়ারি ২০১৫ তারিখের নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ৭০,০০০ টাকা। ১০,০০০ টাকার একটি চেক ব্যাংকে জমা দিয়ে ভুলক্রমে নগদান বইয়ে ১,০০০ টাকা লিপিবদ্ধ করেন এবং ৫,০০০ টাকার ইস্যুকৃত চেক নগদান বইতে দু'বার লেখা হয়েছে। [দি. বো. '১৬]

(৫৫) মাইশা এন্ড কোং এর ইস্যুকৃত চেক বাবদ ব্যাংক সমন্বয় বিবরণীতে কত টাকা যোগ বা বিয়োগ করতে হবে?

(ক) ৫,০০০ টাকা বিয়োগ ✓ (খ) ৬,০০০ টাকা যোগ

(গ) ১০,০০০ টাকা বিয়োগ (ঘ) ১৪,০০০ টাকা যোগ

# MCQ



(৫৬) ব্যাংক কর্তৃক ধার্যকৃত চার্জ ৩০০ টাকা ভুলে নগদান বইতে দুবার লেখার ফলে গরমিলের পরিমাণ কত টাকা হবে?

(ক) ১৫০
(খ) ৩০০ ✓
(গ) ৬০০
(ঘ) ৯০০

উদ্দিপকটি পরো এবং ৫৭ ও ৫৮ নং প্রশ্নের উত্তর দাও।

❖ রায় এন্ড কোং-এর ৩১ জানুয়ারি ২০১২ তারিখে নগদান বই অনুযায়ী ব্যাংক জমার উদ্বৃত্ত ৭০,০০০ টাকা। ১০,০০০ টাকার একটি চেক ব্যাংকে জমা দিয়ে ভুলক্রমে নগদান বইয়ে ১,০০০ টাকা লিপিবদ্ধ করেন এবং ৫,০০০ টাকার ইস্যুকৃত একটি চেক নগদান বইতে দুইবার ক্রেডিট করেন। [ঢা. বো. '১৫]

(৫৭) জমাকৃত চেক বাবদ ব্যাংক সমন্বয় বিবরণীতে কত টাকা যোগ করবে?

(ক) ৫,০০০ টাকা
(খ) ৯,০০০ টাকা ✓
(গ) ১০,০০০ টাকা
(ঘ) ১১,০০০ টাকা

# MCQ



(৫৮) উক্ত কোং এর ইস্যুকৃত চেক বাবদ ব্যাংক সমন্বয় বিবরণীতে কত যোগ বা বিয়োগ করবে?

(ক) ৫,০০০ টাকা যোগ ✔ (খ) ১০,০০০ টাকা বিয়োগ

(গ) ১৫,০০০ টাকা যোগ (ঘ) ২০,০০০ টাকা বিয়োগ

(৫৯) পাস বইয়ের ডেবিট উদ্বৃত্ত বলতে কী বোঝায়? [ঢা. বো. '১৬]

(ক) ব্যাংক তহবিল (খ) ব্যাংক জমা

(গ) ব্যাংক জমাতিরিক্ত ✔ (ঘ) নগদ তহবিল

(৬০) ব্যাংক শব্দের উতপত্তি হয়েছে- [রা. বো. '১৬]

(ক) Banki (খ) Banco ✔

(গ) Bainco (ঘ) Bankio

DOWNLOAD THE APP

হিসাবচক্রের কততম ধাপ?? ← **রেওয়ামিলের ধারণা** → ৫ম ধাপ

- Trial Balance শব্দটি Trial এবং Balance দু'টি আলাদা শব্দের দ্বারা সৃষ্টি হয়েছে। 'Trial’ শব্দের অর্থ ভুল সংশোধন পর্যন্ত পরীক্ষা চালিয়ে যাও। অর্থাৎ, বারবার পরীক্ষা করা। Balance শব্দের অর্থ উদ্বৃত্ত। সুতরাং, শব্দগত অর্থে Trial Balance শব্দের অর্থ ভুল সংশোধনের উদ্দ্যেশ্যে হিসাব উদ্বৃত্তসমূহ বার বার পরীক্ষা করা।

- যে সকল আর্থিক প্রতিষ্ঠান দু'তরফা দাখিলা পদ্ধতি অনুসরণ করে তাদের প্রণীত হিসাবের গাণিতিক শুদ্ধতা যাচাই করার জন্য ডেবিট ও ক্রেডিট উদ্বৃত্তগুলিকে সাজিয়ে যে তালিকা বিবরণী প্রস্তুত করা হয় তাই রেওয়ামিল ।



# রেওয়ামিলের বৈশিষ্ট্য

→বাধ্যতামূলক না



## ➢ নিম্নে রেওয়ামিলের বৈশিষ্ট্যসমূহ আলোচনা করা হলো-

১. আলগা পাতা বা আলাদা কাগজ

২. সংখ্যাত্মক বিবরণী বা তালিকা

৩. বিবরণ বা ব্যাখ্যা

৪. গাণিতিক শুদ্ধতা যাচাই → প্রধান উদ্দেশ্য

৫. ভুল নির্ণয়

৬. ক্রমিক নং

৭. সময়

৮. উভয় দিক মিলকরণ



# রেওয়ামিলের ছক বা নমুনা



প্রতিষ্ঠানের নাম
রেওয়ামিল
..........সালের ........তারিখ

| ক্রমিক নং | হিসাবের শিরোনাম | খঃপৃঃ | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| | | | | |

# রেওয়ামিলের উপাদানসমূহ



রেওয়ামিল

| ডেবিট দিকের লেনদেনসমূহ | ক্রেডিট দিকের লেনদেনসমূহ |
|---|---|
| ১. যাবতীয় সম্পত্তি : হাতে নগদ, ব্যাংকে জমা, প্রাপ্যহিসাব, মজুদ পণ্য, প্রাপ্য নোট, বিনিয়োগ, আসবাবপত্র, সরঞ্জাম, কলকব্জা ও যন্ত্রপাতি, ভূমি ও দালাল কোঠা, সুনাম, ইজারা সম্পত্তি, প্যাটেন্ট গ্রন্থস্বত্ব, যানবাহন, মজুদ পণ্য, ঋণ প্রদান। | ১. যাবতীয় দায় : প্রদেয় হিসাব, প্রদেয় নোট, ব্যাংক জমাতিরিক্ত উত্তোলন, ব্যাংক ঋণ, ঋণপত্র, বন্ধকী ঋণ, মূলধন, অদাবীকৃত লভ্যাংশ। |
| ২. যাবতীয় খরচাবলি : ক্রয়, মজুরি, ক্রয় পরিবহন, শুল্ক, জাহাজ ভাড়া, বেতন, ভাড়া, মনিহারি, বহির্মুখী বহন খরচ, বিজ্ঞাপন খরচ, ভ্রমণ খরচ শিক্ষানবিস ভাতা, ডাক ও তার খরচ। | ২. যাবতীয় আয় ও লাভ : প্রাপ্ত বাড়ি ভাড়া, প্রাপ্ত সুদ, প্রাপ্ত কমিশন, উপভাড়া, বিনিয়োগের সুদ, ব্যাংক জমার সুদ, উত্তোলনের সুদ, শিক্ষানবিস সেলামি, লভ্যাংশ আয়, প্রাপ্ত অনুদান, সম্পত্তি বিক্রয়ের মুনাফা। |
| ৩. যাবতীয় ক্ষতি : বিবিধ ক্ষতি, চুরি এবং অপহরণ জনিত ক্ষতি, অবচয়, অবলোপন, অনাদায়ী পাওনা, বাট্টা, প্রদেয় বাট্টা সঞ্চিতি, আগুনে বিনষ্ট জনিত ক্ষতি, সম্পত্তি বিক্রয় জনিত ক্ষতি | ৩. সম্পদের উপর সঞ্চিতি, ভবিষ্যত ও সাধারন সঞ্চিতি : অনাদায়ী পাওনা সঞ্চিতি, দেনাদার বাট্টা সঞ্চিতি, প্রাপ্য বিল সঞ্চিতি, অবচয় সঞ্চিতি, বিনিয়োগের মূল্য উঠা নামা তহবিল বা বিনিয়োগ সঞ্চিতি, সাধারণ সঞ্চিতি। |

DOWNLOAD THE APP

অগ্রিম আয়
বকেয়া ব্যয়
↓
দায়

অগ্রিম ব্যয়
বকেয়া আয়
↓
সম্পদ

# রেওয়ামিলের উপাদানসমূহ

Dr এর সুদ → *Cr*
Cr এর সুদ → *Dr*

10 MINUTE SCHOOL

রেওয়ামিল

| ডেবিট দিকের লেনদেনসমূহ | ক্রেডিট দিকের লেনদেনসমূহ |
|---|---|
| ৪. দায়ের সুদসমূহ : মূলধনের সুদ ঋণপত্রের সুদ, ঋণ/কর্জের সুদ, ব্যাংক ঋণের সুদ, ব্যাংক জমাতিরিক্তের সুদ, শিল্প ব্যাংকের ঋণের সুদ। | ৪. প্রদত্ত ঋণ/অগ্রিম প্রদানের সুদ : প্রদত্ত ঋণের সুদ, প্রদত্ত অগ্রিমের সুদ, ক্রয়কৃত ঋণপত্রের সুদ। |
| ৫. অগ্রিম ব্যয়সমূহ : অগ্রিম ভাড়া, অগ্রিম বেতন, অগ্রীম বিমা, অগ্রিম মজুরি, অগ্রিম আয়কর, অর্থাৎ যে কোন খরচের অগ্রিম। | ৫. অগ্রিম আয়সমূহ : অগ্রিম প্রাপ্ত ভাড়া, অগ্রিম উপবাড়া, অগ্রিম শিক্ষানবিস সেলামি অর্থাৎ যে কোন আয়ের অগ্রিম। |
| ৬. বকেয়া আয় সমূহ : বকেয়া ভাড়া, অর্জিত কমিশন, বিনিয়োগের বকেয়া সুদ, ব্যাংক আমানতের বকেয়া সুদ, অর্থাৎ যে কোন আয়ের বকেয়া। | ৬. বকেয়া ব্যয়সমূহ : বকেয়া মজুরি, বকেয়া বেতন, বকেয়া মনিহারি, ঋণের বকেয়া সুদ অর্থাৎ যে কোন খরচের বকেয়া। |
| ৭. আয় হ্রাসসমূহ : আন্ত:ফেরত / বিক্রয় ফেরত, বিক্রয় বাট্টা বা কারবারী বাট্টা ডেবিট। | ৭. ব্যয় হ্রাস : ফেরত / ক্রয় ফেরত, ক্রয় বাট্টা বা কারবারী বাট্টা ক্রেডিট। |
| ৮. দায় ও মালিকানা স্বত্ব হ্রাস : উত্তোলন, জীবন বিমার প্রিমিয়াম, আয়কর, প্রদেয় নোট বাট্টা সঞ্চিতি। | ৮. বিবিধ তহবিল : লভ্যাংশ সমতাকরণ তহবিল, পেনশন তহবিল, ক্ষতিপূরণ তহবিল। |

# রেওয়ামিল প্রস্তুত করণে বিবেচ্য বিষয়সমূহ



**(১). সমাপনী মজুদ (Ending inventory) :** যে সকল পণ্য আর্থিক বছর শেষে অবিক্রিত থাকে বা অব্যবহৃত থাকে এই সকল পণ্যকে সমাপনী মজুদ পণ্য বলে। সাধারণত সমাপনী মজুদ রেওয়ামিলে অন্তর্ভুক্ত হয়না। কারণ সমাপনী মজুদ প্রারম্ভিক মজুদ ও পণ্য ক্রয়ের অংশ বিশেষ। তবে বিশেষ অবস্থায় সমাপনী মজুদ রেওয়ামিলের ডেবিট দিকে অন্তর্ভূক্ত হয়। অবস্থাসমূহ নিম্নরূপ : (১) যদি প্রশ্নে সমন্বিত ক্রয় দেয়া থাকে। (২) যদি মোট লাভ বা ক্ষতি দেয়া থাকে। উল্লেখ্য সমাপনী মজুদ রেওয়ামিলে অন্তর্ভুক্ত হলে প্রারম্ভিক মজুদ রেওয়ামিলে অন্তর্ভূক্ত হবেনা।
সমন্বিত ক্রয় = (প্রারম্ভিক মজুদ + পণ্য ক্রয় + ক্রয় সংক্রান্ত খরচ)- সমাপনী মজুদ।

**(২). চলতি সম্পদের প্রারম্ভিক উদ্বৃত্তসমূহ (Opening Balances of Current assets):** রেওয়ামিল যেহেতু সমাপনী দিবসে তৈরি করা হয় সেহেতু কোন চলতি সম্পদের প্রারম্ভিক উদ্বৃত্ত রেওয়ামিলে আসবে না। তবে যদি চলতি সম্পদ সংশ্লিষ্ট আর্থিক বছরে পরিবর্তন না হয় তার প্রারম্ভিক উদ্বৃত্ত রেওয়ামিলে আসবে।

**(৩). মনিহারি (Stationary) :** প্রারম্ভিক মনিহারি ও মনিহারি ক্রয় রেওয়ামিলের ডেবিট দিকে অন্তর্ভূক্ত হবে। তবে ব্যবহৃত মনিহারি উল্লেখ থাকলে ব্যবহৃত মনিহারি এবং সমাপনী মনিহারি রেওয়ামিলের ডেবিট দিকে অন্তর্ভূক্ত হবে।

**(৪) প্রাপ্য হিসাব (Accounts receivable):** ধারে পণ্য বিক্রয়ের ফলে প্রাপ্য হিসাব সৃষ্টি হয়। প্রাপ্য হিসাবের আরও কিছু নাম রয়েছে। যেমন পুস্তক ঋণ, বিক্রয় খতিয়ানের জের।

# রেওয়ামিল প্রস্তুত করণে বিবেচ্য বিষয়সমূহ

**(৫) প্রদেয় হিসাব (Accounts payable) :** সাধারণত ধারে পণ্য ক্রয়ের ফলে প্রদেয় হিসাব (প্রদেয় হিসাব) এর সৃষ্টি হয়। প্রদেয় হিসাবের আরও কিছু নাম রয়েছে। যেমন : সরবরাহকারী, ক্রয় খতিয়ানের জের। **পাওনাদের**

**(৬) ধারণাসমূহ (Assumptions):** যে সকল লেনদেন আয় ও ব্যয় উভয়ই বুঝতে পারে ওই সকল লেনদেনকে রক্ষণশীলতার নীতি অনুযায়ী ব্যয় ধরা শ্রেয় হবে। তবে আয়ও ধরা যাবে। বিষয়টি সম্পর্কে উত্তরে স্বপক্ষে Note বা টীকা দিতে হবে। লেনদেনগুলি নিম্নরূপ : ভাড়া, সুদ, বাট্টা, কমিশন ইত্যাদি।



# রেওয়ামিল প্রস্তুত করণে বিবেচ্য বিষয়সমূহ



**(৭) সম্ভাব্য দায় (Contingent Liabilities):** যে সকল দায় এখনও দায় বলে স্বীকৃত হয়নি ওই সকল দায়কে সম্ভাব্য দায় বলে। যেমন : বিচারাধীন কোন দায়, অন্য কোম্পানীর স্বপক্ষে স্বীকৃতি প্রদান, শ্রমিকদের ক্ষতিপূরণ দাবী ইত্যাদি এ ধরণের সম্ভাব্য দায় রেওয়ামিলে কোন দিকে অন্তর্ভুক্ত হবে না।

**(৮) মূলধন (Capital):** রেওয়ামিল তৈরির জন্য প্রদত্ত জেরগুলির মধ্যে যদি মূলধন দেয়া না থাকে এবং সকল জেরগুলি যথাযথভাবে বসানোর পরও রেওয়ামিলের ক্রেডিট দিকে কম হয় তখন পার্থক্যকে মূলধন হিসাবে গণ্য করা হবে।

**(৯) অনিশ্চিত হিসাব (Suspense Account):** যে সকল লেনদেন আয় ও ব্যয় উভয়ই বুঝতে পারে ওই সকল লেনদেনকে রক্ষণশীলতার নীতি অনুযায়ী ব্যয় ধরা শ্রেয় হবে। তবে আয়ও ধরা যাবে। বিষয়টি সম্পর্কে উত্তরে স্বপক্ষে Note বা টীকা দিতে হবে। লেনদেনগুলি নিম্নরূপ : ভাড়া, সুদ, বাট্টা, কমিশন ইত্যাদি।

# রেওয়ামিলে যে সকল ভুল ধরা পড়ে



**(১). হিসাবের প্রাথমিক বই হতে খতিয়ানে হিসাব লেখার ভুল:** হিসাবের প্রাথমিক বই থেকে খতিয়ানে স্থানান্তর করার সময় যে ভুল সংঘটিত হয় তাকে খতিয়ানভূক্ত করার ভুল বলে। এ জাতীয় ভুল বের করা খুব কষ্ট সাধ্য ব্যাপার। নিম্নে এ জাতীয় ভুল সম্পর্কে আলোচনা করা হল :

**(ক). প্রাথমিক বই বা জাবেদার যোগফলে ভুল:** জাবেদার বিভিন্ন শ্রেণি বিভাগ আছে যেমন : ক্রয় বই, বিক্রয় বই, ক্রয় ফেরত বই ইত্যাদি, এ জাতীয় কোন বইতে যোগ করার সময় ভুল হলে সে ভুলের প্রভাব সংশ্লিষ্ট হিসাবে পড়বে।

**(খ). খতিয়ানে স্থানান্তরের ভুল:** প্রতিটি লেনদেনের দুটি পক্ষ থাকে । এ দু'পক্ষের সমপরিমাণ ডেবিট ও ক্রেডিট করা হয়, কিন্তু জাবেদা হতে খতিয়ানে স্থানান্তরের সময় এক পক্ষ সঠিকভাবে লিপিবদ্ধ করা হল কিন্তু অন্য পক্ষ সঠিক ভাবে লেখা হয়নি, ফলে রেওয়ামিলে গরমিল দেখা দিবে।

**(গ). আংশিক বাদ পড়ার ভুলঃ** জাবেদা হতে খতিয়ানে তোলার সময় এক পক্ষ সঠিকভাবে তোলা হয়েছে কিন্তু অন্য পক্ষ মোটেই তোলা হয়নি। যেমন : নগদ পণ্য ক্রয় ৫,০০০.০০ টাকা, নগদান হিসাবে ৫,০০০০ টাকা ক্রেডিট করা হয়েছে। কিন্তু ক্রয় হিসাবে মোটেই লেখা হয়নি।

# রেওয়ামিলে যে সকল ভুল ধরা পড়ে

→ এক পাক্ষিক ভুল



**(২). একই দিকে টাকা লেখার ভুল :** লেনদেনের দুটি পক্ষের একটি ডেবিট এবং অন্যটি সমপরিমাণ ক্রেডিট, কিন্তু অনেকসময় দেখা যায় খতিয়ানে একই দিকে টাকা লেখা হয়েছে। যেমন নগদ পণ্য বিক্রয় ১,০০০ টাকা, খতিয়ানে বিক্রয় হিসাব ১,০০০ টাকা ক্রেডিট করা হয়েছে এবং নগদান হিসাবেও ১,০০০ টাকা ক্রেডিট করা হয়েছে।

**(২). যোগ বিয়োগ বা ফলাফল নির্ণয়ে ভুলঃ** খতিয়ান যোগ বিয়োগ করার সময় বা খতিয়ান হিসাবের উদ্বৃত্ত নির্ণয় করার সময় ভুল হতে পারে।

**(৩). খতিয়ান হতে রেওয়ামিলে স্থানান্তরের ভুল:** হিসাব উদ্বৃত্তগুলি খতিয়ান হতে রেওয়ামিলে স্থানান্তর করার সময় ভুল হতে পারে। যেমন ক্রয় হিসাবের ডেবিট উদ্বৃত্ত ১,০০০ টাকা কিন্তু রেওয়ামিলে তোলার সময় ১০০ টাকা তোলা হয়েছে।

**(৪). রেওয়ামিল যোগ করার ভুল:** সঠিকভাবে লেনদেন এক হিসাব বই হতে অন্য হিসাব বইতে স্থানান্তর করার পরও যদি রেওয়ামিল যোগ করতে ভুল হয় তখন রেওয়ামিলে গরমিলে দেখা যায় যা রেওয়ামিল ধরতে পারে।

# রেওয়ামিলে যে সকল ভুল ধরা পড়ে না

- ভুল(Errors)
  - করণিক ভুল ( Clerical errors)
    - বিচ্যুতি বা বাদ পড়ার ভুল(Errors of omission)
    - লিখার ভুল(Errors of omission)
    - বে- দাখিলার ভুল(Errors of Mis-posting)
    - পরিপূরক ভুল(Compensating Errors)
  - নীতিগত ভুল(Errors of principles)
    - মুনাফাজাতীয় হিসাবকে মুলধন জাতীয় হিসাবে লেখা
    - মুলধন জাতীয় হিসাবকে মুনাফা জাতীয় হিসাবে লেখা

# রেওয়ামিলে যে সকল ভুল ধরা পড়ে না



- **ভুল (Errors) :** হিসাব প্রক্রিয়ায় নিয়োজিত ব্যক্তিবর্গের অজ্ঞতা, অসাবধানতা বা অন্য কোন উদ্দশ্য সাধনের জন্য হিসাবরক্ষণে ত্রুটি বিচ্যুতি ঘটে থাকে। ফুল ক্ষমারযোগ্য। তবে ভুল অবশ্যই উদঘাটন ও প্রতিরোধের ব্যবস্থা কাতে হবে।

**(১). করণিক ভুল (Clerical Errors):** হিসাব বিজ্ঞানের কার্যাবলি বিভিন্ন শ্রেণিতে বিভক্ত করে বিভিন্ন ব্যক্তিবর্গ কর্তৃক হিসাব রক্ষণ প্রক্রিয়া সম্পন্ন করা যায়। বিভিন্ন ব্যক্তি হিসাব সংরক্ষনে সমান পারদর্শী নয় বলে হিসাবে করণিক ভুল হয়ে থাকে। ভুলের প্রকৃতি অনুযায়ী করণিক ভুলকে আবার চার ভাগে ভাগ করা যায়। যথাঃ

**(ক). বিচ্যুতি বা বাদ পড়ার ভুল(Errors of omission):** যে সকল হিসাব বইতে লেখার সময় সম্পূর্ণ বাদ পড়ে যায় বা কোন লেনদেনে দুদিকে সমপরিমাণ বাদ পড়ে যায় তাই বাদ জনিত ভুল। এ জাতীয় ভুলের প্রভাব রেওয়ামিলের উভয় দিকে সমানভাবে বিস্তার করে বিধায় রেওয়ামিলে ধরা পড়েনা। যেমন: সাজিদ এর নিকটি হতে ধারে পণ্য ক্রয় ১০০০ টাকা যদি মোটেই ক্রয় বইতে লেখা নয় হয় তখন খতিয়ানের উভয় দিকে বাদ পড়ে যাবে, ফলে রেওয়ামিল মিলে যাবে।

**(খ). লিখার ভুল(Errors of omission):** আর্থিক লেনদেনগুলি হিসাবে বিভিন্ন বইতে লেখার সময় টাকার পরিমান কম বেশী বা একাধিকারবার লেখার ফলে এ ধরনের ভুল সংঘটিত হয়ে থাকে। যেমন ৫১ টাকার কোন লেনদেনকে ১৫ টাকা লেখা, এবং ১৭ টাকা লেনদেনকে ৭১ টাকা লেখা এ জাতীয় ভুল খতিয়ানের উভয় দিকে সমান প্রাভাব বিস্তার করে বিধায় রেওয়ামিল ভুল উদঘাটন করতে পারে না।

# রেওয়ামিলে যে সকল ভুল ধরা পড়ে না



**(গ). বে- দাখিলার ভুল(Errors of Mis-posting):** লেনদেনগুলি যে সকল হিসাব খাতে লেখা উচিত যদি ঐ সকল হিসাব খাতে লেখার পরিবর্তে অন্য হিসাব খাতের সঠিক দিকে লেখা হয়। এ জাতীয় ভুল রেওয়ামিল উদঘাটন করতে পারে না। কারণ এ জাতীয় ভুল থাকার পরও রেওয়ামিলে মিলে যায়। যেমন : করিমের নিকট হতে ৫,০০০ প্রাপ্তি রহিমের হিসাবে ক্রেডিট করা হয়েছে।

**(ঘ). পরিপূরক ভুল(Compensating Errors):** পরিপূরক ভুল হলো এক বা একাধিক ভুল দ্বারা যদি অন্য এক বা একাধিক ভুল পূরণ হয়ে যায়। যেমন : সেতুর হিসাবের ডেবিট দিকে ৫.০০০ টাকার পরিবর্তে ৪,৫০০ টাকা লেখা এবং মিতুর হিসাবের ক্রেডিট দিকে ৩,০০০ টাকার পরিবর্তে ২,৫০০ টাকা লেখা। এখানে উভয় হিসাবে ৫০০ টাকা কম লেখা হয়ছে। যা রেওয়ামিলে ধরা পড়বে না।

**(২). নীতিগত ভুল(Errors of principles):** হিসাব বিজ্ঞানের স্বীকৃত নীতি না মানার ফলে হিসাবে অর্থাৎ মুনাফা জাতীয় কোন লেনদেনকে মূলধন জাতীয় হিসাবে লেখা বা মূলধন জাতীয় কোন লেনদেনকে মূনাফা জাতীয় হিসাবে লেখা, যেমন : আসবাবপত্র ক্রয়কে ক্রয় হিসাবে লেখা এবং পণ্য ক্রয়কে আসবাবপত্র হিসাবে লেখা।

# CQ



❑ ২০১৬ সালের ৩১ ডিসেম্বর তারিখে জনাব জাওয়াদ এর খতিয়ান উদ্বৃত্ত সমূহ নিম্নরূপঃ

| হিসাবের নাম | টাকা |
|---|---|
| নগদ তহবিল (০১-০১-২০১৬) × | ২৫,০০০ |
| মজুদ পণ্য (০১-০১-২০১৬) √ | ৫৫,০০০ |
| প্রাপ্য হিসাব (০১-০১-২০১৬) × | ৩৫,০০০ |
| প্রদেয় হিসাব (০১-০১-২০১৬) | ২০,০০০ |
| বিক্রয় | ৫,০০,০০০ |
| বহিঃফেরত | ১০,০০০ |
| ক্রয় | ৪,২৫,০০০ |
| বিক্রয় বাট্টা | ২০০০ |
| আন্তঃফেরত | ৩,০০০ |
| শিক্ষানবিশ সেলামি | ৪,০০০ |
| অনাদায়ী পাওনা | ৬,০০০ |
| ইজারাকৃত সম্পত্তি | ২০,০০০ |
| কলকব্জা যন্ত্রপাতি | ২০,০০০ |
| বন্দকী ঋণ | ২,২০,০০০ |
| প্রশাসনিক খরচ | ২৫,০০০ |
| নগদ তহবিল (৩১-১২-২০১৬) √ | ১,১০,০০০ |
| মজুদ পণ্য (৩১-১২-২০১৬) × | ১২,৫০০ |
| প্রাপ্য হিসাব (৩১-১২-২০১৬) √ | ১,৪০,০০০ |
| প্রদেয় হিসাব (৩১-১২-২০১৬) √ | ৮০,০০০ |
| প্রাথমিক খরচ | ২০,০০০ |
| মূলধন | ১,২০,০০০ |

ক. ২০১৬ সালের ৩১ ডিসেম্বর তারিখে যে সমস্ত দফা রেওয়ামিলে আসবে না তা লিখ।
খ. আদর্শ ফরম অনুসরণ করে ২০১৬ সালের ৩১ ডিসেম্বর তারিখে জনাব জাওয়াদের রেওয়ামিল তৈরি করো।
গ. ৩১ ডিসেম্বর, ২০১৬ তারিখে জনাব জাওয়াদের মোট দায়ের পরিমাণ নিরূপণ করো।

# Solution



ক. ২০১৬ সালের ৩১ ডিসেম্বর তারিখে যে সমস্ত দফা রেওয়ামিলে আসবে না তা লিখ।

যে সমস্ত দফা রেওয়ামিলে আসবে না তার পরিমান নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| নগদ তহবিল (০১-০১-২০১৬) | ২৫,০০০ | |
| প্রাপ্য হিসাব (০১-০১-২০১৬) | ৩৫,০০০ | |
| প্রদেয় হিসাব (০১-০১-২০১৬) | ২০,০০০ | |
| মজুদ পণ্য (৩১-১২-২০১৬) | ১২,৫০০ | |
| | | ৯২,৫০০ |

# Solution



খ. আদর্শ ফরম অনুসরণ করে ২০১৬ সালের ৩১ ডিসেম্বর তারিখে জনাব জাওয়াদের রেওয়ামিল তৈরি করো।

বহিঃ পরিবহন→ বিক্রয় পরিবন

জনাব জাওয়াদ
রেওয়ামিল
৩১ ডিসেম্বর, ২০১৬

| ক্রমিক নং | হিসাবের শিরোনাম | খঃপৃঃ | ডেবিট (টাকা) | ক্রেডিট (টাকা) |
|---|---|---|---|---|
| ১ | মজুদ পণ্য (০১-০১-২০১৬) | | ৫৫,০০০ | |
| ২ | বিক্রয় | | | ৫,০০,০০০ |
| ৩ | বহি;ফেরত → ক্রয় ফেরত | | | ১০,০০০ |
| ৪ | ক্রয় | | ৪,২৫,০০০ | |
| ৫ | বিক্রয় বাট্টা | | ২,০০০ | |
| ৬ | আন্তঃফেরত → বিক্রয় ফেরত | | ৩,০০০ | |
| ৭ | শিক্ষানবিশ ভাতা | | ৪,০০০ | |
| ৮ | অনাদায়ী পাওনা | | ৬,২০,০০০ | |
| ৯ | ইজারাকৃত সম্পত্তি | | ১,২০,০০০ | |
| ১০ | কলকব্জা ও যন্ত্রপাতি | | | ২,২০,০০০ |
| ১১ | বন্ধকি ঋণ | | ২৫,০০০ | |
| ১২ | প্রশাসনিক খরচ | | ১,১০,০০০ | |
| ১৩ | নগদ তহবিল (৩১-১২-২০১৬) | | ১,৪০,০০০ | |
| ১৪ | প্রাপ্য হিসাব (৩১-১২-২০১৬) | | | ৮০,০০০ |
| ১৫ | প্রদেয় হিসাব (৩১-১২-২০১৬) | | ২০,০০০ | |
| ১৬ | প্রাথমিক খরচ → অলিক সম্পদ | | | ১,২০,০০০ |
| ১৭ | মূলধন | | ৯, ৩০, ০০০ | ৯, ৩০, ০০০ |

# Solution



গ. ৩১ ডিসেম্বর, ২০১৬ তারিখে জনাব জাওয়াদের মোট দায়ের পরিমাণ নিরূপণ করো।

জনাব জাওয়াদের মোট দায়ের পরিমাণ নির্ণয়ঃ

| বিবরন | টাকা | টাকা |
|---|---|---|
| চলতি দায়ঃ | | |
| প্রদেয় হিসাব | ৮০,০০০ | |
| দীর্ঘমেয়াদি দায়ঃ | | |
| বন্ধকি ঋণ | ২,২০,০০০ | |
| মোট দায়ের পরিমান | | ৩,০০,০০০ |

# CQ



❑ মি. সিফাত এজাজের ২০১৬ সালের ৩১ ডিসেম্বর তারিখের খতিয়ান উদ্বৃত্ত নিম্নরূপঃ

| হিসাবের নাম | টাকা | হিসাবের নাম | টাকা |
|---|---|---|---|
| প্রারম্ভিক মজুদ × | ১৫,০০০ | বকেয়া বেতন ও মজুরি | ১০,০০০ |
| সমন্বিত ক্রয় | ২,৫০,০০০ | প্রাপ্য সুদ | ২০,০০০ |
| বিক্রয় | ১,২০,০০০ | ১৫% সঞ্চয়পত্র | ১০,০০০ |
| সমাপনী মজুদ পণ্য √ | ৮০,০০০ | সেনাদার বাট্টা সঞ্চিতি | ১২,০০০ |
| সাধারন সঞ্চিতি | ১৪,০০০ | প্রাপ্য বাট্টা | ১,০০০ |
| প্রিমিসেস | ৪৩,০০০ | আয়কর সঞ্চিতি | ২২,০০০ |
| ব্যাংক জমা (০১-০১-১৬) × | ৫,০০০ | লভ্যাংশ প্রাপ্তি | ৮,০০০ |
| দালানকোঠা | ৩০,০০০ | ১২% ঋণ | ৫৮,০০০ |
| বেতন ও মজুরি | ১০,০০০ | | |

ক. কোন কোন আইটেম রেওয়ামিলে অন্তর্ভুক্ত হবে না?

খ. উপর্যুক্ত তথ্যের আলোকে একটি রেওয়ামিল তৈরি করো

গ. উপরিউক্ত তথ্যের ভিত্তিতে মূলধন জাতীয় ব্যয় ও মুনাফা জাতীয় ব্যয়ের পরিমাণ নির্ণয় করো।

# Solution



ক. কোন কোন আইটেম রেওয়ামিলে অন্তর্ভুক্ত হবে না?

যে দফাগুলো রেওয়ামিলে অন্তর্ভুক্ত হবে না সেগুলো হলোঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| প্রারম্ভিক মজুদ পণ্য | ১৫,০০০ | |
| ব্যাংক জমা (১-১-১৬) | ৫,০০০ | |
| মোট | | ২০,০০০ |

# Solution



খ. উপর্যুক্ত তথ্যের আলোকে একটি রেওয়ামিল তৈরি করো।

মি.সিফাত
রেওয়ামিল
৩১ ডিসেম্বর ২০১৬

| ক্রমিক নং | হিসাবের শিরোনাম | খঃপৃঃ | ডেবিট (টাকা) | ক্রেডিট (টাকা) |
|---|---|---|---|---|
| ১ | সমন্বিত ক্রয় | | ২,৫০,০০০ | |
| ২ | বিক্রয় | | | ১,২০,০০০ |
| ৩ | সমাপনী মজুদ পণ্য | | ৮০,০০০ | |
| ৪ | সাধারন সঞ্চিতি | | | ১৪,০০০ |
| ৫ | প্রিমিসেস | | ৪৩,০০০ | |
| ৬ | দালানকোঠা | | ৩০,০০০ | |
| ৭ | বেতন ও মজুরি | | ১০,০০০ | |
| ৮ | বকেয়া বেতন ও মজুরি | | | ১০,০০০ |
| ৯ | প্রাপ্য সুদ | | ২০,০০০ | |
| ১০ | ১৫% সঞ্চয়পত্র | | ১০,০০০ | |
| ১১ | দেনাদার বাট্টা সঞ্চিতি | | | ১২,০০০ |
| ১২ | প্রাপ্য বাট্টা | | ১,০০০ | |
| ১৩ | আয়কর সঞ্চিতি | | | ২২,০০০ |
| ১৪ | লভ্যাংশ প্রাপ্তি | | | ৮,০০০ |
| ১৫ | ১২% ঋণ | | | ৫৮,০০০ |
| ১৬ | মূলধন (পার্থক্য) | | | ২,০০,০০০ |
| | | | ৪,৪৪,০০০ | ৪,৪৪,০০০ |

# PROBLEMS



❑ মি. সিফাত এজাজের ২০১৬ সালের ৩১ ডিসেম্বর তারিখের খতিয়ান উদ্বৃত্ত নিম্নরূপঃ

| হিসাবের নাম | টাকা | হিসাবের নাম | টাকা |
|---|---|---|---|
| প্রারম্ভিক মজুদ | ১৫,০০০ | বকেয়া বেতন ও মজুরি | ১০,০০০ |
| সমন্বিত ক্রয় | ২,৫০,০০০ | প্রাপ্য সুদ | ২০,০০০ |
| বিক্রয় | ১,২০,০০০ | ১৫% সঞ্চয়পত্র | ১০,০০০ |
| সমাপনী মজুদ পণ্য | ৮০,০০০ | সেনাদার বাট্টা সঞ্চিতি | ১২,০০০ |
| সাধারন সঞ্চিতি | ১৪,০০০ | প্রাপ্য বাট্টা | ১,০০০ |
| প্রিমিসেস | ৪৩,০০০ | আয়কর সঞ্চিতি | ২২,০০০ |
| ব্যাংক জমা (০১-০১-১৬) | ৫,০০০ | লভ্যাংশ প্রাপ্তি | ৮,০০০ |
| দালানকোঠা | ৩০,০০০ | ১২% ঋণ | ৫৮,০০০ |
| বেতন ও মজুরি | ১০,০০০ | | |

গ. উপরিউক্ত তথ্যের ভিত্তিতে মূলধন জাতীয় ব্যয় ও মুনাফা জাতীয় ব্যয়ের পরিমাণ নির্ণয় করো।

- স্থায়ী সম্পদ
- ক্রয় সংক্রান্ত
- অনিয়মিত

- নিট পরিমাণ

বিক্রিত পণ্যের ব্যয়
ক্রয়- ক্রয় ফেরত
কুঋণ- কুঋণ

DOWNLOAD THE APP

# Solution

10 MINUTE SCHOOL

গ. উপরিউক্ত তথ্যের ভিত্তিতে মূলধন জাতীয় ব্যয় ও মুনাফা জাতীয় ব্যয়ের পরিমাণ নির্ণয় করো।

উপরিউক্ত তথ্যের ভিত্তিতে মূলধন জাতীয় ব্যয় ও মুনাফা জাতীয় ব্যয়ের পরিমাণ নির্ণয়ঃ

| বিবরন | টাকা | টাকা |
|---|---|---|
| মূলধন জাতীয় ব্যয়ঃ | | |
| প্রিমিসেস | ৪৩,০০০ | |
| দালানকোঠা | ৩০,০০০ | |
| ১৫% সঞ্চয়পত্র | ১০,০০০ | |
| মোট মূলধন জাতীয় ব্যয় | | ৮৩,০০০ |
| মুনাফা জাতীয় ব্যয়ঃ | | |
| সমন্বিত ক্রয় √ | ২,৫০,০০০ | |
| বেতন ও মজুরি | ১০,০০০ | |
| দেনাদার বাট্টা সঞ্চিতি √ | (১২,০০০) | |
| মোট মুনাফা জাতীয় ব্যয় | | ২,৪৮,০০০ |

# CQ



❑ ২০১৬ সালের ৩১ ডিসেম্বর তারিখে একজন ব্যবসায়ীর খতিয়ান উদ্বৃত্ত গুলো নিম্নরূপঃ

| হিসাবের নাম | টাকা | হিসাবের নাম | টাকা |
|---|---|---|---|
| মূলধন | ২,০০,০০০ | কলকব্জা | ১,৬০,০০০ |
| প্রদেয় বিল | ৩৪,০০০ | মজুরি | ১০,০০০ |
| শিক্ষানবিশ সেলামি | ২০,০০০ | ক্রয় | ৯০,০০০ |
| বিবেধ পাওনাদার | ৩০,০০০ | বিক্রয় | ১,৫০,০০০ |
| ট্রেডমার্ক | ১,০০,০০০ | ডকচার্জ | ৯,০০০ |
| ব্যাংক জমাতিরিক্ত | ৪৬,০০০ | আমদানি শুল্ক | ১০,০০০ |
| বিবিধ দেনাদার | ৫০,০০০ | হাতে নগদ | ৫১,০০০ |

ক. মুনাফা জাতীয় আয় নির্ণয় করো।

খ. খতিয়ান উদ্বৃত্তগুলো নিয়ে একটি রেওয়ামিল তৈরি করো।

গ. যে সমস্ত দফাগুলো মালিকানা স্বত্ব প্রভাবিত করে তা বিবেচনায় নিয়ে মালিকানা স্বত্বের পরিমাণ নির্ণয় করো।

# Solution



ক. মুনাফা জাতীয় আয় নির্ণয় করো।

মুনাফা জাতীয় আয় নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| শিক্ষানবিশ সেলামি | ২০,০০০ | |
| বিক্রয় | ১,৫০,০০০ | |
| | | ১,৭০,০০০ |

# Solution



খ. খতিয়ান উদ্বৃত্তগুলো নিয়ে একটি রেওয়ামিল তৈরি করো।

## রেওয়ামিল
## ৩১ ডিসেম্বর, ২০১৬

| ক্রমিক নং | হিসাবের শিরোনাম | খঃপৃঃ | ডেবিট (টাকা) | ক্রেডিট (টাকা) |
|---|---|---|---|---|
| ১ | মূলধন | | | ২,০০,০০০ |
| ২ | প্রদেয় বিল | | | ৩৪,০০০ |
| ৩ | শিক্ষানবিশ সেলামি | | | ২০,০০০ |
| ৪ | বিবিধ পাওনাদার | | | ৩০,০০০ |
| ৫ | ট্রেডমার্ক | | ১,০০,০০০ | |
| ৬ | ব্যাংক জমাতিরিক্ত | | | ৪৬,০০০ |
| ৭ | বিবিধ দেনাদার | | ৫০,০০০ | |
| ৮ | কলকব্জা | | ১,৬০,০০০ | |
| ৯ | মজুরি | | ১০,০০০ | |
| ১০ | ক্রয় | | ৯০,০০০ | |
| ১১ | বিক্রয় | | | ১,৫০,০০০ |
| ১২ | ডকচার্জ | | ৯,০০০ | |
| ১৩ | আমদানি শুল্ক | | ১০,০০০ | |
| ১৪ | হাতে নগদ | | ৫১,০০০ | |
| | মোট | | ৪,৮০,০০০ | ৪,৮০,০০০ |

DOWNLOAD THE APP

# Solution

10 MINUTE SCHOOL

গ. যে সমস্ত দফাগুলো মালিকানা স্বত্ব প্রভাবিত করে তা বিবেচনায় নিয়ে মালিকানা স্বত্বের পরিমাণ নির্ণয় করো।

মালিকানা স্বত্বের পরিমাণ নির্ণয়ঃ

| বিবরন | টাকা | টাকা |
|---|---|---|
| মূলধন | ২,০০,০০০ | |
| যোগঃ মুনাফা জাতীয় আয় (ক হতে প্রাপ্ত) | ১,৭০,০০০ | ৩,৭০,০০০ |
| বাদঃ ব্যয়সমূহঃ | | |
| মজুরি | ১০,০০০ | |
| ক্রয় | ৯০,০০০ | |
| ডকচার্জ | ৯,০০০ | |
| আমদানি শুল্ক | ১০,০০০ | (১,১৯,০০০) |
| মালিকানা সত্ত্ব | | ২,৫১,০০০ |

# অশুদ্ধ সংশোধনী দাখিলা

- কোন প্রতিষ্ঠানের হিসাবরক্ষণে কোন ভুল থাকলে তা সংশোধনের জন্য প্রকৃত জাবেদা বইয়ে যে দাখিলা প্রদান করা হয় তাকে অশুদ্ধ সংশোধনী দাখিলা বলে। এ দাখিলার মাধ্যমে হিসাবে বিদ্যমান ভুল দুরীভূত হয় এবং হিসাবের সঠিক ফলাফল প্রতিফলিত হয়। হিসাবরক্ষণে ভুলত্রুটি উদঘাটিত হলে সাথে সাথে প্রকৃত জাবেদা বইতে সংশোধনী দাখিলা দেয়া হয়। কোনরূপ ঘষামাজা, কাটাকাটি, উপরিলিখন বা মুছে পুনঃলিখন হিসাববিজ্ঞানের নীতি বহির্ভূত কাজ।

# অনিশ্চিত হিসাব

- সাধারণ অর্থে কোন হিসাব সম্পর্কে তাৎক্ষণিক ভাবে নিশ্চিত হওয়া না গেলে তার বিপরীত সাময়িক ব্যবস্থাস্বরূপ যে হিসাব খোলা হয় তাকে অনিশ্চিত হিসাব বলে। অন্যভাবে বলা যায় ডেবিট ও ক্রেডিট হিসাবখাতের কোন একটি পক্ষ সঠিকভাবে খুঁজে পাওয়া না গেলে সাময়িকভাবে লিপিবদ্ধ করার জন্য অথবা রেওয়ামিলের যোগফলে পার্থক্য দেখা দিলে সমতা আনয়নের জন্য উক্ত পার্থক্য দ্বারা যে হিসাব খোলা হয় তাকে অনিশ্চিত বলে। সুতরাং অনিশ্চিত হিসাব একটি সাময়িক হিসাব।

# ভুল সংশোধনের সময় বা পর্যায়



- ভুল সংশোধনের ক্ষেত্রে অত্যন্ত তাৎপর্যপূর্ণ বিবেচ্য বিষয় হয় ভুল সংশোধনের সময় বা পর্যায়। কারণ ভুলগুলো কখন সংশোধন করা হবে তার উপর নির্ভর করবে সংশোধনের পদ্ধতি। অর্থাৎ বিভিন্ন সময়ে উদঘাটিত ভুলগুলো বিভিন্ন পদ্ধতিতে সংশোধন করতে হয়। সাধারণত নিম্নলিখিত তিনটি সময় বা পর্যায়ে ভুল সংশোধন করতে হয়ঃ-

(১) রেওয়ামিল প্রস্তুতের পূর্বে বা প্রস্তুতকালে (Before or at the time of Preparing Trial Balance)চ

(২) রেওয়ামিল প্রস্তুতের পর কিন্তু চূড়ান্ত হিসাব প্রস্তুতের পূর্বে (After Preparing Trial Balace but Before Preparing Final Account) এবং

(৩) চূড়ান্ত হিসাব প্রস্তুতের পর (After Preparing Final Account)

# শিক্ষার্থীদের সুবিধার্থে ভুল সংশোধনী দাখিলা সংক্রান্ত কতিপয় বিশেষ দ্রষ্টব্য

(১) যদি প্রশ্নে সংশোধনী দাখিলার সময় উল্লেখ না থাকে তবে তা রেওয়ামিল প্রস্তুতের পর কিন্তু চূড়ান্ত হিসাব প্রস্তুতের পূর্বে সংশোধন করা হচ্ছে এটা মনে করে সমাধান করা বাঞ্ছনীয়। তবে এ ব্যাপারে অবশ্যই টাকা প্রদান করতে হবে।

(২) অংকে যদি কোন নির্দিষ্ট হিসাবখাতের ভুলের কথা উল্লেখ থাকে সেক্ষেত্রে অপর হিসাবখাতটি কি করা হয়েছে তা নিয়ে চিন্তা করার প্রয়োজন নেই। মনে করতে হবে অপর হিসাবখাতটি সঠিক রয়েছে।

(৩) কোন নির্দিষ্ট হিসাবে লিপিবদ্ধ করার ভুল হলে মনে করতে হবে জাবেদা থেকে খতিয়ানে তুলবার সময় এ ভুল হয়েছে।

(৪) প্রাথমিক হিসাব বইয়ের যোগফল নির্ণয়ে ভুল হলে একতরফা ভুল হয়েছে মনে করে সংশোধনী দাখিলা প্রদান করতে হবে।

(৫) প্রাথমিক হিসাব বইয়ে টাকার অংক কম বা বেশি লিপিবদ্ধ করার ভুল হলে দুতরফা ভুল হয়েছে মনে করতে হবে। এক্ষেত্রে
প্রকৃত ও লিখিত অংকের পার্থক্য দ্বারা সংশোধনী দাখিলা দিতে হবে। কম অংক লিপিবদ্ধ হলে পার্থক্য দ্বারা পূর্বের দাখিলার অনুরূপ অর্থাৎ সঠিক দাখিলা দিতে হবে এবং বেশি অংক লিপিবদ্ধ হলে পার্থক্য দ্বারা বিপরীত দাখিলা দিতে হবে :
(যেমন : (i) জনীর নিকট হতে ১,০০০ টাকার পণ্য ক্রয় করে বইতে ১০০ টাকা লিপিবদ্ধ হয়েছে।
(ii) রাসেল এর নিকট ৫০০ টাকার পণ্য বিক্রয় করে বিক্রয় বইতে ৫,০০০ টাকা লিপিবদ্ধ হয়েছে।
এক্ষেত্রে (i) নং ভুলের জন্য (১০০০-১০০) = ৯০০ টাকা দ্বারা সঠিক দাখিলা এবং (ii) নং ভুলের জন্য (৫,০০০-৫০০) = ৪,৫০০ টাকা দ্বারা বিপরীত দাখিলা দিতে হবে।)

(৬) কোন নির্দিষ্ট হিসাবের সঠিক দিকে টাকার অংক কম বা বেশি লিপিবদ্ধ করার ভুল হলে একতরফা ভুল হয়েছে মনে করতে হবে । এক্ষেত্রে **প্রকৃত** ও লিখিত অংকের পার্থক্য দ্বারা সংশোধনী দাখিলা দিতে হবে ।
যেমন : (i) হাবিবকে প্রদত্ত ৪,০০০ টাকা ভুলক্রমে তার হিসাবে ৪০০ টাকা লেখা হয়েছে।
এক্ষেত্রে (i) নং ভুলের জন্য (৪০০০ - ৪০০) = ৩৬০০ টাকা দ্বারা এবং (ii) নং ভুলের জন্য (৫০,০০০ - ৫,০০০) = ৪৫,০০০ টাকা দ্বারা দাখিলা দিতে হবে।

হাবিব হিঃ Dr ৩৬০০
অলিখিত হিঃ Cr ৩৬০০

৪,০০০ – ৪০০
= ৩,৬০০

(৭) কোন নির্দিষ্ট হিসাবের বিপরীত দিকে লিপিবদ্ধ করার ভুল হলে একতরফা ভুল হয়েছে মনে করতে হবে। এক্ষেত্রে প্রকৃত ও লিখিত অংকের সমষ্টি দিয়ে সংশোধনী দাখিলা দিতে হবে।

যেমন : (i) জাফরকে ৫০০ টাকা প্রদান করে তার হিসাবে ক্রেডিট করা হয়েছে এবং (ii) রাশেদ এর নিকট থেকে ১,৫০০ টাকা পেয়ে তার হিসাবে ১,০০০ টাকায় ডেবিট করা হয়েছে।

এক্ষেত্রে (i) নং ভুলের জন্য (৫০০ + ৫০০) = ১,০০০ টাকা দ্বারা এবং (ii) নং ভুলের জন্য (১,৫০০ + ১,০০০) = ২,৫০০ টাকা দ্বারা সংশোধনী দাখিলা দিতে হবে।

(৮) হিসাবের প্রাথমিক বই পরিবর্তনে করে কোন লেনদেন লিপিবদ্ধ করা হলে দু'তরফা ভুল হয়েছে মনে করে সংশোধনী দাখিলা দিতে হবে। যেমন : ধারে পণ্য ক্রয় সংক্রান্ত লেনদেন বিক্রয় বইতে অথবা ক্রয় ফেরত বইতে লিপিবদ্ধ করার ভুল।

ক্রয় বই

বেদাখিলা
নীতিগত } দুই তরফা

(৯) এক হিসাবখাতের পরিবর্তে অন্য হিসাবখাতে সঠিক পরিমাণে লিপিবদ্ধ করা হলে দু'তরফা ভুল হয়েছে মনে করতে হবে। এক্ষেত্রে ভুল হিসাবখাতটিকে বিপরীত দিকে এবং প্রকৃত হিসাবখাতটিকে সঠিক দিকে লিখে সংশোধনী দাখিলা দিতে হবে।

(১০) কোন লেনদেন হিসাবের বইয়ে লিপিবদ্ধ না হলে দু'তরফা ভুল হয়েছে মনে করতে হবে। এক্ষেত্রে সংশ্লিষ্ট স্বাভাবিক দাখিলা প্রদান করলেই ভুল সংশোধন হয়ে যাবে। → বাদ পড়ার ভুল

(১১) কোন লেনদেন ইহার কোন একটি হিসাবে লিপিবদ্ধ না হলে একতরফা ভুল হয়েছে মনে করতে হবে এবং এর জন্য প্রয়োজনীয় সংশোধনী দাখিলা প্রদান করতে হবে।

## রেওয়ামিল তৈরির আগে ভুল

- এক → জাবেদা লাগবে না
- দুই

❖ পণ্য ক্রয় করে হিসাব ৫০০০ টাকা কম দেখানো হয়েছে

**সমাধানঃ-** ক্রয় হিসাবের সাথে ৫০০০ টাকা ডেবিট করতে হবে।

❖ দুই তরফা ভুলের ক্ষেত্রে রেওয়ামিল তৈরির পরে বা আগে একই জাবেদা হবে।

## রেওয়ামিল তৈরির পর ভুল

এক | দুই

❖ দুই তরফা-

a) বেদাখিলা/নীতিগত ভুলঃ

(i) সঠিক হিসাবকে সঠিক জায়গায় লিখতে হবে।

(ii) ভুল হিসাবকে বিপরীত দিকে নিয়ে যাওয়া লাগবে।

১০০০ ★ আসবাবপত্র ক্রয় করে ভুলে ক্রয় হিসাব ডেবিট করা হয়েছে

| ১). আসবাবপত্র হিঃ Dr | ২). ক্রয় হিঃ Dr | ৩). আসবাবপত্র হিঃ Dr |
|---|---|---|
| নগদান হিঃ Cr | নগদান হিঃ Cr | ক্রয় হিঃ Cr |

২). কোনো লেনদেন বাদ পড়লে ঐ লেনদেনের সাধারণ জাবেদা দিতে হবে।

৩). এক বইয়ের টাকা অন্য বইতে লিখলে ভুল বইয়ের জাবেদা উল্টাতে হবে এবং যে বইতে জাবেদা দেওয়া হয় নি, সেই বই এর সঠিক জাবেদা দেওয়া লাগবে।

**এক তরফা ভুলঃ**→ অনিশ্চিত হিঃ

১). পণ্য বিক্রয় করে নগদ ৫০০ টাকা কম লেখা হয়েছে।

নগদান হিঃ Dr ৫০০

অনিশ্চিত হিঃ Cr ৫০০

# আর্থিক বিবরণী তৈরির পর ভুল

এক তরফা | দুই তরফা

→ আয়-ব্যয় জাতীয় হিঃ → আয় সারাংশ সমন্বয় হিসাব

→ দু তরফা ভুলের ক্ষেত্রে → দুই পক্ষে আয়-ব্যয় থাকলে জাবেদা হবে না।

# বিভিন্ন পর্যায়ে উদঘাটিত ভুলের সংশোধনী দাখিলার উদাহরণ



❖ নিশাত এন্টারপ্রাইজ এর হিসাব বইতে নিম্নলিখিত ভুলগুলো উদঘাটিত হয় :-

(১) জনীর নিকট ২,০০০ টাকার পণ্য বিক্রয় হলেও তা হিসাবভুক্ত হয়নি। → লেনদেন

(২) ৫০০ টাকার মনিহারি ক্রয় করে অফিস খরচ হিসাবে লেখা হয়েছে। → বেদাখিলার ভুল



# Solution

## নিশাত এন্টারপ্রাইজ
## প্রকৃত জাবেদা
## (সংশোধনী দাখিলা)

| ক. রেওয়ামিল প্রস্তুতের পূর্বে | রেওয়ামিল প্রস্তুতের পর | চূড়ান্ত হিসাব প্রস্তুতের পর |
|---|---|---|
| ১. জনী হিসাব- ডে: ২,০০০<br>বিক্রয় হিসাব - ক্রে: ২,০০০ | জনী হিসাব - ডেঃ ২,০০০<br>বিক্রয় হিসাব - ক্রে: ২,০০০ | জনি হিসাব - ডেঃ ২,০০০<br>আয় সারাংশ সমন্বয় হি ক্রে ২,০০০ |
| ২. মনিহারি হিসাব - ডে: ৫০০<br>অফিস খরজ হিসাব-ক্রেঃ ৫০০ | মনিহারি হিসাব- ডে: ৫০০ অফিস খরচ হিসাব- ক্রেঃ ৫০০ | কোন দাখিলার প্রয়োজন নেই। কারণ উভয় হিসাবখাতেই মুনাফা জাতীয়। |

# PROBLEMS



## ❖ নিশাত এন্টারপ্রাইজ এর হিসাব বইতে নিম্নলিখিত ভুলগুলো উদঘাটিত হয় :-

(৩) রাসেলের নিকট হতে প্রাপ্তি ২,০০০ টাকা হিসাবের বইতে ২০০ টাকা লেখা হয়েছে। → দুই তরফা ভুল

(৪) মেশিন সংস্থাপন ব্যয় ১,০০০ টাকা মজুরি হিসাবে লেখা হয়েছে। → নীতিগত

| সঠিক | ভুল |
|---|---|
| মেশিন হিঃ Dr<br>নগদান হিঃ Cr | মজুরি Dr<br>নগদান Cr |

১) হিসাবের বইতে কম লেখা হলে Same জাবেদা

২) হিসাবের বইতে বেশি লেখা হলে বিপরীত জাবেদা



DOWNLOAD THE APP

10 MINUTE SCHOOL

# Solution

## নিশাত এন্টারপ্রাইজ
## প্রকৃত জাবেদা
## (সংশোধনী দাখিলা)

| ক্র. রেওয়ামিল প্রস্তুতের পূর্বে | | রেওয়ামিল প্রস্তুতের পর | চূড়ান্ত হিসাব প্রস্তুতের পর |
|---|---|---|---|
| ৩. নগদান হিসাব - ডে: | ১,৮০০ | নগদান হিসাব - ডে: ১,৮০০ | নগদান হিসাব- ডেঃ ১,৮০০ |
| রাসেল হিসাব - ক্রেঃ | ১,৮০০ | রাসেল হিসাব- ক্রে: ১,৮০০ | রাসেল হিসাব- ক্রেঃ ১,৮০০ |
| ৪. মেশিন হিসাব-ডে: | ১,০০০ | মেশিন হিসাব- ডে: ১,৮০০ | মেশিন হিসাব-ডেঃ ১,০০০ |
| মজুরি হিসাব- ক্রে | ১,০০০ | মজুরি হিসাব- ক্রে: ১,০০০ | আয় সারাংশ সমন্বয় হি: ক্রেঃ ১,০০০ |

DOWNLOAD THE APP

10 MINUTE SCHOOL

# PROBLEMS

❖ নিশাত এন্টারপ্রাইজ এর হিসাব বইতে নিম্নলিখিত ভুলগুলো উদঘাটিত হয় :-

(৫) ক্রয় বইয়ের যোগফল ১০০ টাকা কম দেখানো হয়েছে। → ক্রয় Dr (১০০) → এক তরফা; প্রদেয় Cr

(৬) ভাড়া প্রদান ১,৫০০ টাকা নগদান বইতে লেখা হলেও ভাড়া হিসাবে লেখা হয়নি।



# Solution

## নিশাত এন্টারপ্রাইজ
## প্রকৃত জাবেদা
## (সংশোধনী দাখিলা)

| ক. রেওয়ামিল প্রস্তুতের পূর্বে | রেওয়ামিল প্রস্তুতের পর | চূড়ান্ত হিসাব প্রস্তুতের পর |
| --- | --- | --- |
| ৫. ক্রয় হিসাবে সরাসরি ১০০ টাকা ডেবিট করতে হবে। | ক্রয় হিসাব - ডে: ১০০<br>অনিশ্চিত হিসাব- ক্রে: ১০০ | আয় সারাংশ সমন্বয় হিসাব ডে: ১০০<br>অনিশ্চিত হিসাব ক্রে: ১০০ |
| ৬. ভাড়া হিসাবে সরাসরি ১,৫০০টাকা। ডেবিট করতে হবে | ভাড়া হিসাব - ডে: ১,৫০০<br>অনিশ্চিত হিসাব ক্রেঃ ১,৫০০ | আয় সারাংশ সমন্বয় হিসাব ডে: ১৫০০<br>অনিশ্চিত হিসাব ক্রে: ১,৫০০ |

DOWNLOAD THE APP

# PROBLEMS

10 MINUTE SCHOOL

❖ নিশাত এন্টারপ্রাইজ এর হিসাব বইতে নিম্নলিখিত ভুলগুলো উদঘাটিত হয় :-

(৭) কারবার খরচ ৩০০ টাকা উত্তোলন হিসাবে ডেবিট করা হয়েছে।

(৮) হাবিবের নিকট হতে ১,২০০ টাকার পণ্য ক্রয় করে ভুলক্রমে বিক্রয় বইতে লিপিবদ্ধ করা হয়েছে।



# Solution

## নিশাত এন্টারপ্রাইজ
## প্রকৃত জাবেদা
## (সংশোধনী দাখিলা)

| ক. রেওয়ামিল প্রস্তুতের পূর্বে | | রেওয়ামিল প্রস্তুতের পর | চূড়ান্ত হিসাব প্রস্তুতের পর |
| --- | --- | --- | --- |
| ৭. কারবার খরচ হিসাব ডে: | ৩০০ | কারবার খরচ হিসাব ডে: ৩০০ | আয় সারাংশ সমন্বয় হিসাব ডে: ৩০০ |
| উত্তোলন হিসাব ক্রে: | ৩০০ | উত্তোলন হিসাব ক্রে: ৩০০ | উত্তোলন হিসাব ক্রেঃ ৩০০ |
| ৮. বিক্রয় হিসাব ডে: | ১,২০০ | বিক্রয় হিসাব ডে: ১,২০০ | আয় সারাংশ সময় হিসাব ডে: ২,৪০০ |
| ক্রয় হিসাব ডে: | ১,২০০ | ক্রয় হিসাব ডে: ১,২০০ | হাবিব হিসাব ক্রে: ২,৪০০ |
| হাবিব হিসাব ক্রে: | ২,৪০০ | হাবিব হিসাব ক্রে: ২,৪০০ | |

# PROBLEMS



❖ নিশাত এন্টারপ্রাইজ এর হিসাব বইতে নিম্নলিখিত ভুলগুলো উদঘাটিত হয় :-

(৯) বেনজীরকে প্রদত্ত ৭৫০ টাকা তার হিসাবে ৭০০ টাকা লেখা হয়েছে।

(১০) কমিশন প্রদান ৬০০ টাকা বাট্টা হিসাবে ডেবিট করা হয়েছে।



# Solution

## নিশাত এন্টারপ্রাইজ
## প্রকৃত জাবেদা
## (সংশোধনী দাখিলা)

| ক্র. রেওয়ামিল প্রস্তুতের পূর্বে | রেওয়ামিল প্রস্তুতের পর | চূড়ান্ত হিসাব প্রস্তুতের পর |
|---|---|---|
| ৯. বেনজীর হিসাবে সরাসরি ৫০ টাকা ডেবিট করতে হবে। | বেনজীর হিসাব ডেঃ ৫০<br>অনিশ্চিত হিসাব ক্রে: ৫০ | বেনজীর হিসাব ডে: ৫০<br>অনিশ্চিত হিসাব ক্রে: ৫০ |
| ১০. কমিশন হিসাব ডেঃ ৬০০<br>বাট্টা হিসাব ক্রেঃ ৬০০ | কমিশন হিসাব ডে: ৬০০<br>বাট্টা হিসাব ক্রেঃ ৬০০ | কোন দাখিলার প্রয়োজন নেই কারণ উভয় হিসাব খাতই মুনাফা জাতীয় । |

# CQ



❑ মিজান ট্রেডার্সের হিসাব বইতে খতিয়ান উদ্বৃত্তগুলি নিম্নরূপ। ক্রয় হিসাব ২০,০০০ টাকা, বিক্রয় হিসাবে ৫০,০০০, আসবাবপত্র ৪০,০০০ টাকা এবং যন্ত্রপাতি হিসাব ৭০,০০০ টাকা। উক্ত প্রতিষ্ঠানে রেওয়ামিল তৈরির পর নিম্নলিখিত ভুলগুলো ধরা পড়লোঃ-

১). যন্ত্রপাতি ক্রয় ১০,০০০ টাকা, ভুলে ক্রয়ের অন্তর্ভুক্ত করা হয়েছে।

২). মতিনের নিকট হতে ২,০০০ টাকার পণ্য ক্রয় ভুলক্রমে বিক্রয় বইতে লিপিবদ্ধ হয়েছে

৩). রাজিনের নিকট ৩,০০০ টাকার পণ্য বিক্রয় করে, ভুলে ক্রয় বইতে লেখা হয়েছে।

৪). ১০,০০০ টাকার আসবাবপত্র বিক্রয় করে বিক্রয় হিসাবে লেখা হয়েছে।

৫). বিক্রয় বইয়ের যোগফল ১,০০০ টাকা কম দেখানো হয়েছে।

ক) উপর্যুক্ত তথ্য হতে অনিশ্চিত হিসাবের মাধ্যমে যে ভুলগুলো সংশোধন করা হবে তার পরিমাণ কত?

খ) উপর্যুক্ত ভুলগুলোর সংশোধনী জাবেদা দাখিলা দেখাও।

গ) উপর্যুক্ত ভুল সংশোধন করার পর আসবাবপত্র হিসাব এবং যন্ত্রপাতি হিসাবের উদ্বৃত্ত কত হবে নির্ণয় কর।

# Solution



(ক) অনিশ্চিত হিসাবের মাধ্যমে যে ভুল সংশোধন করা হবে তার পরিমাণ নির্ণয়ঃ

| বিবরণ | টাকা |
|---|---|
| বিক্রয় বইয়ের যোগফল কম দেখানো | ১,০০০ |
| | ১,০০০ |

# Solution



সঠিক
{ ক্রয় হিঃ Dr
মতিন হিঃ Cr

ভুল
মতিন Dr
বিক্রয় Cr

(খ) প্রকৃত জাবেদা
(সংশোধনী দাখিলা)
মতিন

বিক্রয় Dr
ক্রয় হিঃ Dr
মতিন Cr

| তারিখ | বিবরণ | খঃ পৃঃ | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| | ১. যন্ত্রপাতি হিসাব ডেবিট | | ১০,০০০ | |
| | ক্রয় হিসাব ক্রেডিট | | | ১০,০০০ |
| | (যন্ত্রপাতি ক্রয় ভুলে হিসাবে অন্তর্ভুক্ত করারভুল সংশোধন করা হল) | | | |
| | ২. বিক্রয় হিসাব ডেবিট | | ২,০০০ | |
| | ক্রয় হিসাব ডেবিট | | ২,০০০ | |
| | মতিন হিসাব ক্রেডিট | | | ৪,০০০ |
| | (মতিনের নিকট হতে পণ্য ক্রয় করে বিক্রয় বইয়ে লিপিবদ্ধ করার ভুল সংশোধন করা হল)। | | | |

সঠিক
রাজিন Dr
বিক্রয় Cr

ভুল
ক্রয় Dr
রাজিন Cr

# Solution



| তারিখ | বিবরণ | খঃ পৃঃ | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| | ৩. রাজিন হিসাব ডেবিট<br>ক্রয় হিসাব ক্রেডিট<br>বিক্রয় হিসাব ক্রেডিট<br>(রাজিনের নিকট পণ্য বিক্রয় করে ক্রয় বইতেলেখার ভুল সংশোধন করা হল) | | ৬,০০০ | <br>৩,০০০<br>৩,০০০ |
| | ৪. বিক্রয় হিসাব ডেবিট<br>আসবাবপত্র হিসাব ক্রেডিট<br>(আসবাবপত্র বিক্রয়, বিক্রয় বইতে লিপিবদ্ধ করারভুল সংশোধন করা হল) | | ১০,০০০ | <br>১০,০০০ |
| | ৫. অনিশ্চিত হিসাব ডেবিট<br>বিক্রয় হিসাব ক্রেডিট<br>(বিক্রয় বইয়ের যোগফল কম দেখানোর ভুল সংশোধন করা হল) | | ১,০০০ | <br>১,০০০ |

# Solution



(গ)

ডেবিট আসবাবপত্র হিসাব ক্রেডিট

| তারিখ | বিবরণ | খঃ পৃঃ | টাকা | তারিখ | বিবরণ | খঃ পৃঃ | টাকা |
|---|---|---|---|---|---|---|---|
| | ব্যালেন্স বি/ডি | | ৪০,০০০ | | বিক্রয় হিসাব | | ১০,০০০ |
| | | | | | ব্যালেন্স সি/ডি | | ৩০,০০০ |
| | | | ৪০,০০০ | | | | ৪০,০০০ |
| | ব্যালেন্স বি/ডি | | ৩০,০০০ | | | | |

# Solution



(গ)

ডেবিট — যন্ত্রপাতি হিসাব — ক্রেডিট

| তারিখ | বিবরণ | খঃ পৃঃ | টাকা | তারিখ | বিবরণ | খঃ পৃঃ | টাকা |
|---|---|---|---|---|---|---|---|
| | ব্যালেন্স বি/ডি | | ৭০,০০০ | | ব্যালেন্স সি/ডি | | ৮০,০০০ |
| | ক্রয় হিসাব | | ১০,০০০ | | | | |
| | | | ৮০,০০০ | | | | ৮০,০০০ |
| | ব্যালেন্স বি/ডি | | ৮০,০০০ | | | | |

# CQ



❖ রাজ্জাক ট্রেডার্স এর ৩১ ডিসেম্বর ২০১৮ তারিখের খতিয়ান উদ্বৃত্তগুলো নিম্নরূপঃ [ঢাকা বোর্ড '১৯]

| হিসাবের নাম | টাকা | হিসাবের নাম | টাকা |
|---|---|---|---|
| হাতে নগদ (১-১-২০১৮) | ১৫,০০০ | মূলধন | ৭৫,০০০ |
| কলকব্জা | ৪২,০০০ | ক্রয় | ৫০,০০০ |
| ১০% ব্যাংক ঋণ | ১০,০০০ | বিজ্ঞাপন খরচ | ৫,০০০ |
| বকেয়া ভাড়া | ২,০০০ | প্রদেয় হিসাব | ১৫,০০০ |
| আসবাবপত্র | ১০,০০০ | বিক্রয় | ৭০,০০০ |
| ব্যাংক জমা (১-১-২০১৮) | ১২,০০০ | মজুদ পণ্য (১-১-২০১৮) | ১০,০০০ |
| সুনাম | ১০,০০০ | মজুদ পণ্য (৩১-১২-১৮) | ২৮,০০০ |
| হাতে নগদ (৩১-১২-২০১৮) | ৮,০০০ | বিক্রয় বাট্টা | ২,০০০ |
| লভ্যাংশ প্রদান | ৫,০০০ | ব্যাংক জমা (৩১-১২-২০১৮) | ২০,০০০ |
| | | প্রাপ্য হিসাব | ১০,০০০ |

ক. যে সমস্ত দফা রেওয়ামিলে অন্তর্ভুক্ত হবে না তাদের তালিকা তৈরি করো।

খ. ৩১ ডিসেম্বর ২০১৮ তারিখের মোট সম্পত্তি ও মোট দায়ের পরিমাণ নির্ণয় করো।

গ. উপরোক্ত খতিয়ান উদ্বৃত্তগুলো দিয়ে ৩১ ডিসেম্বর ২০১৮ তারিখের একটি রেওয়ামিল তৈরি করো।

# Solution



ক. যে সমস্ত দফা রেওয়ামিলে অন্তর্ভুক্ত হবে না তাদের তালিকা তৈরি করো।

যে সমস্ত দফা রেওয়ামিলে অন্তর্ভুক্ত হবে না তাদের তালিকা নিম্নরূপঃ

| ক্রমিক নং | বিবরণ | টাকা |
|---|---|---|
| ১. | হাতে নগদ (১-১-২০১৮) | ১৫,০০০ |
| ২. | ব্যাংক জমা (১-১-২০১৮) | ১২,০০০ |
| ৩. | মজুদ পণ্য (৩১-১২-২০১৮) | ২৮,০০০ |

# Solution



খ. ৩১ ডিসেম্বর ২০১৮ তারিখের মোট সম্পত্তি ও মোট দায়ের পরিমাণ নির্ণয় করো।

৩১ ডিসেম্বর ২০১৮ তারিখের মোট সম্পত্তি ও মোট দায়ের পরিমাণ নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| সম্পত্তিসমূহঃ | | |
| কলকজ্জা | ৪২,০০০ | |
| আসবাবপত্র | ১০,০০০ | |
| মজুদ পণ্য (৩১-১২-২০১৮) | ২৮,০০০ | |
| ব্যাংক জমা (৩১-১২-২০১৮) | ২০,০০০ | |
| প্রাপ্য হিসাব | ১০,০০০ | |
| সুনাম | ১০,০০০ | |
| হাতে নগদ (৩১-১২-২০১৮) | ৮,০০০ | |
| মোট সম্পত্তি | | ১,২৮,০০০ |
| দায়সমূহঃ | | |
| ১০% ব্যাংক ঋণ | ১০,০০০ | |
| বকেয়া ভাড়া | ২,০০০ | |
| প্রদেয় হিসাব | ১৫,০০০ | |
| মোট দায় | | ২৭,০০০ |

গ. উপরোক্ত খতিয়ান উদ্বৃত্তগুলো দিয়ে ৩১ ডিসেম্বর ২০১৮ তারিখের একটি রেওয়ামিল তৈরি করো।

## রাজ্জাক ট্রেডার্স
## রেওয়ামিল
## ৩১ ডিসেম্বর ২০১৮

| ক্রমিক নং | হিসাবের শিরোনাম | খঃপৃঃ | ডেবিট (টাকা) | ক্রেডিট (টাকা) |
|---|---|---|---|---|
| ১ | কলকব্জা | | ৪২,০০০ | |
| ২ | ১০% ব্যাংক ঋণ | | | ১০,০০০ |
| ৩ | বকেয়া ভাড়া | | | ২,০০০ |
| ৪ | আসবাবপত্র | | ১০,০০০ | |
| ৫ | সুনাম | | ১০,০০০ | |
| ৬ | হাতে নগদ (৩১-১২-২০১৮) | | ৮,০০০ | |
| ৭ | লভ্যাংশ প্রদান | | ৫,০০০ | |
| ৮ | মূলধন | | | ৭৫,০০০ |
| ৯ | ক্রয় | | ৫০,০০০ | |
| ১০ | বিজ্ঞাপন খরচ | | ৫,০০০ | |
| ১১ | প্রদেয় হিসাব | | | ১৫,০০০ |
| ১২ | বিক্রয় | | | ৭০,০০০ |
| ১৩ | মজুদ পণ্য (১-১-২০১৮) | | ১০,০০০ | |
| ১৪ | বিক্রয় বাট্টা | | ২,০০০ | |
| ১৫ | ব্যাংক জমা (৩১-১২-২০১৮) | | ২০,০০০ | |
| ১৬ | প্রাপ্য হিসাব | | ১০,০০০ | |
| | মোট | | ১,৭২,০০০ | ১,৭২,০০০ |

# CQ



❖ ৩১ ডিসেম্বর ২০১৮ তারিখে রাজিব ট্রেডার্স এর খতিয়ান উদ্বৃত্তসমূহ নিম্নরূপঃ [রাজশাহী বোর্ড '১৯]

| হিসাব খাত | টাকা |
|---|---|
| মূলধন | ১,০০,০০০ |
| বিক্রয় | ৫০,০০০ |
| আসবাবপত্র | ৭৫,০০০ |
| আয়কর | ১০,০০০ |
| প্রাপ্য বিল | ২৫,০০০ |
| প্রদেয় বিল | ১৫,০০০ |
| প্রাপ্য হিসাব | ৪০,০০০ |
| প্রদেয় হিসাব | ২০,০০০ |
| সল্পমেয়াদি ঋণ | ৩০,০০০ |
| হাতে নগদ | ২৫,০০০ |
| ব্যাংকে জমা | ১০,০০০ |
| ক্রয় | ৩৫,০০০ |
| শিক্ষানবিশ সেলামি | ৫,০০০ |
| সমাপনী মজুদ | ৩০,০০০ |
| অব্যাবহৃত মনিহারি | ৮,০০০ |

ক. মুনাফা জাতীয় আয়গুলোর সমষ্টি নির্ণয় করো।
খ. রেওয়ামিল প্রস্তুত করো।
গ. চলতি সম্পদ ও চলতি দায়ের পার্থক্য নির্ণয় করো।

# Solution



ক. মুনাফা জাতীয় আয়গুলোর সমষ্টি নির্ণয় করো।

মুনাফা জাতীয় আয়গুলোর সমষ্টি নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| বিক্রয় | ৫০,০০০ | |
| শিক্ষানবিশ সেলামি | ৫,০০০ | |
| মুনাফা জাতীয় আয়গুলোর সমষ্টি | | ৫৫,০০০ |

# Solution



খ. রেওয়ামিল প্রস্তুত করো।

## রাজিব ট্রেডার্স
## রেওয়ামিল
## ৩১ ডিসেম্বর ২০১৮

| ক্রমিক নং | হিসাবের শিরোনাম | খঃপৃঃ | ডেবিট (টাকা) | ক্রেডিট (টাকা |
|---|---|---|---|---|
| ১ | মূলধন | | | ১,০০,০০০ |
| ২ | বিক্রয় | | | ৫০,০০০ |
| ৩ | আসবাবপত্র | | ৭৫,০০০ | |
| ৪ | আয়কর | | ১০,০০০ | |
| ৫ | প্রাপ্য বিল | | ২৫,০০০ | |
| ৬ | প্রদেয় বিল | | | ১৫,০০০ |
| ৭ | প্রাপ্য হিসাব | | ৪০,০০০ | |
| ৮ | প্রদেয় বিল | | | ২০,০০০ |
| ৯ | সল্পমেয়াদি ঋণ | | | ৩০,০০০ |
| ১০ | হাতে নগদ | | ২৫,০০০ | |
| ১১ | ব্যাংক জমা | | ১০,০০০ | |
| ১২ | ক্রয় | | ৩৫,০০০ | |
| ১৩ | শিক্ষানবিশ সেলামি | | | ৫,০০০ |
| | মোট | | ২,২০,০০০ | ২,২০,০০০ |

# Solution



গ. চলতি সম্পদ ও চলতি দায়ের পার্থক্য নির্ণয় করো।

চলতি সম্পদ ও চলতি দায়ের পার্থক্য নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| চলতি সম্পত্তিসমূহঃ | | |
| প্রাপ্য বিল | ২৫,০০০ | |
| প্রাপ্য হিসাব | ৪০,০০০ | |
| হাতে নগদ | ২৫,০০০ | |
| ব্যাংক জমা | ১০,০০০ | |
| সমাপনী মজুদ | ৩০,০০০ | |
| অব্যবহৃত মনিহারি | ৮,০০০ | ১,৩৮,০০০ |
| মোট চলতি সম্পদ | | |
| চলতি দায়সমূহঃ | | |
| প্রদেয় বিল | ১৫,০০০ | |
| প্রদেয় হিসাব | ২০,০০০ | |
| সল্পমেয়াদি ঋণ | ৩০,০০০ | ৬৫,০০০ |
| মোট চলতি দায় | | |
| পার্থক্য (১,৩৮,০০০ – ৬৫,০০০) | | ৭৩,০০০ |

# CQ



মেহেদি ট্রেডার্স-এর ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে খতিয়ান উদ্বৃত্তগুলো ছিল নিম্নরূপঃ [যশোর বোর্ড ‘১৯]

মূলধন ৭৫,০০০ টাকা, ক্রয় ৪০,০০০ টাকা, অফিস খরচ ১২,০০০ টাকা, পরিবহন ৪,০০০ টাকা, বহিঃফেরত ৫,০০০ টাকা, পুস্তক ঋণ ২৮,০০০ টাকা, সমাপনী মজুদ পণ্য ১৫,০০০ টাকা, অনাদায়ী পাওনা আদায় ৭,০০০ টাকা, সুনাম ২৫,০০০ টাকা, লগ্নির সুদ ৬,০০০ টাকা, কপিরাইট ১৮,০০০ টাকা, প্রারম্ভিক মজুদ পণ্য ১০,০০০ টাকা, ভাড়া প্রাপ্তি ৬,০০০ টাকা, আন্তঃফেরত ৮,০০০ টাকা, ট্রেডমার্ক ১৫,০০০ টাকা, উত্তোলনের সুদ ১,০০০ টাকা, বিক্রয় ৬০,০০০ টাকা।

ক. অস্পর্শনীয় সম্পদের পরিমাণ নির্ণয় করো।

খ. মেহেদি ট্রেডার্স-এর মুনাফা জাতীয় আয় ও ব্যয়ের মধ্যে পার্থক্য নির্ণয় করো।

গ. মেহেদি ট্রেডার্স-এর একটি রেওয়ামিল তৈরি করো ৩১ ডিসেম্বর ২০১৮ তারিখের।



# Solution



ক. অস্পর্শনীয় সম্পদের পরিমাণ নির্ণয় করো।

অস্পর্শনীয় সম্পদের পরিমাণ নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| সুনাম | ২৫,০০০ | |
| কপিরাইট | ১৮,০০০ | |
| ট্রেডমার্ক | ১৫,০০০ | |
| অস্পর্শনীয় সম্পদের পরিমান | | ৫৮,০০০ |

# Solution



খ. মেহেদি ট্রেডার্স-এর মুনাফা জাতীয় আয় ও ব্যয়ের মধ্যে পার্থক্য নির্ণয় করো।

মেহেদি ট্রেডার্স-এর মুনাফা জাতীয় আয় ও ব্যয়ের মধ্যে পার্থক্য নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| মুনাফা জাতীয় আয়ঃ | | |
| বিক্রয় | ৬০,০০০ | |
| বাদঃ আন্তঃফেরত | (৮,০০০) | ৫২,০০০ |
| লগ্নির সুদ | | ৬,০০০ |
| ভাড়া প্রাপ্তি | | ৬,০০০ |
| উত্তোলন সুদ | | ১,০০০ |
| অনাদায়ী পাওনা আদায় | | ৭,০০০ |
| মোট মুনাফা জাতীয় আয় | | ৭২,০০০ |
| মুনাফা জাতীয় ব্যয়ঃ | | |
| প্রারম্ভিক মজুদ পণ্য | ১০,০০০ | |
| যোগঃ পণ্য ক্রয় | ৪০,০০০ | |
| | ৫০,০০০ | |
| বাদঃ বহিঃফেরত | (৫,০০০) | |
| | ৪৫,০০০ | |
| বাদঃ সমাপনী মজুদ পণ্য | (১৫,০০০) | ৩০,০০০ |
| অফিস খরচ | | ১২,০০০ |
| পরিবহন | | ৪,০০০ |
| মোট মুনাফা জাতীয় ব্যয় | | ৪৬,০০০ |
| পার্থক্য (৭২,০০০ – ৪৬,০০০) | | ২৬,০০০ |

# Solution



গ. মেহেদি ট্রেডার্স-এর একটি রেওয়ামিল তৈরি করো ৩১ ডিসেম্বর ২০১৮ তারিখের।

**মেহদি ট্রেডার্স**
**রেওয়ামিল**
**৩১ ডিসেম্বর, ২০১৮**

| ক্রমিক নং | হিসাবের শিরোনাম | খঃপৃঃ | ডেবিট (টাকা) | ক্রেডিট (টাকা) |
|---|---|---|---|---|
| ১ | মূলধন | | | ৭৫,০০০ |
| ২ | ক্রয় | | ৪০,০০০ | |
| ৩ | অফিস খরচ | | ১২,০০০ | |
| ৪ | পরিবহন | | ৪,০০০ | |
| ৫ | বহিঃফেরত | | | ৫,০০০ |
| ৬ | পুস্তক ঋণ | | ২৮,০০০ | |
| ৭ | অনাদায়ী পাওনা আদায় | | | ৭,০০০ |
| ৮ | সুনাম | | ২৫,০০০ | |
| ৯ | লগ্নির সুদ | | | ৬,০০০ |
| ১০ | কপিরাইট | | ১৮,০০০ | |
| ১১ | প্রারম্ভিক মজুদ পণ্য | | ১০,০০০ | |
| ১২ | ভাড়া প্রাপ্তি | | | ৬,০০০ |
| ১৩ | আন্তঃফেরত | | ৮,০০০ | |
| ১৪ | ট্রেডমার্ক | | ১৫,০০০ | |
| ১৫ | উত্তোলন সুদ | | | ১,০০০ |
| ১৬ | বিক্রয় | | | ৬০,০০০ |
| | মোট | | ১,৬০,০০০ | ১,৬০,০০০ |

CQ



❖ জনাব সোহেলের হিসাব বই থেকে নিম্নোক্ত খতিয়ান উদ্বৃত্ত সমূহ নেওয়া হয়েছেঃ [কুমিল্লা বোর্ড '১৯]

| হিসাব খাত | টাকা |
|---|---|
| জনাব সোহেলের মূলধন | ২,৫০,০০০ |
| নগদ ও ব্যাংক হিসাবের উদ্বৃত্ত (০১-০১-২০১৮) | ৪০,০০০ |
| কলকব্জা ও যন্ত্রপাতি | ২,২০,০০০ |
| মজুরি ও বেতন | ১৫,০০০ |
| প্রাপ্য হিসাব (০১-০১-২০১৮) | ১৮,০০০ |
| মজুদ মাল (০১-০১-২০১৮) | ৪০,০০০ |
| প্রদেয় হিসাব (০১-০১-২০১৮) | ১২,০০০ |
| ক্রয় | ১,৮০,০০০ |
| বিক্রয় | ১,৭০,০০০ |
| বহিঃফেরত | ২,৫০০ |
| আন্তঃফেরত | ৪,০০০ |
| প্রভিডেন্ট ফান্ড | ১০,০০০ |
| মজুদ মাল (৩১-১২-২০১৮) | ৩৫,০০০ |
| প্রাপ্য হিসাব (৩১-১২-২০১৮) | ২৭,০০০ |
| প্রদেয় হিসাব (৩১-১২-২০১৮) | ১০,০০০ |
| সাধারন সঞ্চিতি | ১৫,০০০ |
| শিক্ষানবিশ ভাতা | ৪,০০০ |
| ঋণ | ৫০,০০০ |
| প্রদেয় নোট (৩১-১২-২০১৮) | ৮,০০০ |
| অনাদায়ী পাওনা সঞ্চিতি | ২,৫০০ |
| নগদ ও ব্যাংক উদ্বৃত্ত (৩১-১২-২০১৮) | ২৮,০০০ |

ক. ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে যেসব দফা রেওয়ামিলে আসবে সেগুলো লিখ।

খ. ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে জনাব সোহেলের বইতে সঠিক ফরমে রেওয়ামিল প্রস্তুত করো।

গ. ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে নিট চলতি মূলধন নির্ণয় করো।

# Solution

ক. ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে যেসব দফা রেওয়ামিলে আসবে সেগুলো লিখ।

২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে যেসব দফা রেওয়ামিলে অন্তরভুক্ত হবে না তার পরিমান নির্নয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| নগদ ও ব্যাংক হিসাবের উদ্বৃত্ত (০১-০১-২০১৮) | ৪০,০০০ | |
| প্রাপ্য হিসাব (০১-০১-২০১৮) | ১৮,০০০ | |
| প্রদেয় হিসাব (০১-০১-২০১৮) | ১২,০০০ | |
| মজুদ মাল (৩১-১২-২০১৮) | ৩৫,০০০ | |
| মোট | | ১,০৫,০০০ |

# Solution



খ. ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে জনাব সোহেলের বইতে সঠিক ফরমে রেওয়ামিল প্রস্তুত করো।

জনাব সোহেল
রেওয়ামিল
৩১ ডিসেম্বর ২০১৮

| ক্রমিক নং | হিসাবের শিরোনাম | খঃপৃঃ | ডেবিট (টাকা) | ক্রেডিট (টাকা) |
|---|---|---|---|---|
| ১ | জনাব সোহেলের মূলধন | | | ২,৫০,০০০ |
| ২ | কলকজ্জা ও যন্ত্রপাতির | | ২,২০,০০০ | |
| ৩ | মজুরি ও বেতন | | ১৫,০০০ | |
| ৪ | মজুদ মাল (০১-০১-২০১৮) | | ৪০,০০০ | |
| ৫ | ক্রয় | | ১,৮০,০০০ | |
| ৬ | বিক্রয় | | | ১,৭০,০০০ |
| ৭ | বহিঃফেরত | | | ২,৫০০ |
| ৮ | আন্তঃফেরত | | ৪,০০০ | |
| ৯ | প্রভিডেন্ট ফান্ড | | | ১০,০০০ |
| ১০ | প্রাপ্য হিসাব (৩১-১২-২০১৮) | | ২৭,০০০ | |
| ১১ | প্রদেয় হিসাব (৩১-১২-২০১৮) | | | ১০,০০০ |
| ১২ | সাধারন সঞ্চিতি | | | ১৫,০০০ |
| ১৩ | শিক্ষানবিশ ভাতা | | ৪,০০০ | |
| ১৪ | ঋণ | | | ৫০,০০০ |
| ১৫ | প্রদেয় নোট (৩১-১২-২০১৮) | | | ৮,০০০ |
| ১৬ | অনাদায়ী পাওনা সঞ্চিতি | | | ২,৫০০ |
| ১৭ | নগদ ও ব্যাংক উদ্বৃত্ত | | ২৮,০০০ | |
| | মোট | | ৫,১৮,০০০ | ৫,১৮,০০০ |

# Solution



গ. ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে নিট চলতি মূলধন নির্ণয় করো।

৩১ ডিসেম্বর তারিখে নিট চলতি মূলধন নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| চলতি সম্পদঃ | | |
| প্রাপ্য হিসাব (৩১-১২-২০১৮) | ২৭,০০০ | |
| নগদ ও ব্যাংক উদ্বৃত্ত (৩১-১২-২০১৮) | ২৮,০০০ | |
| মজুদ মাল (৩১-১২-২০১৮) | ৩৫,০০০ | |
| মোট চলতি সম্পদ | | ৯০,০০০ |
| বাদঃ চলতি দায়ঃ | | |
| প্রদেয় হিসাব (৩১-১২-২০১৮) | ১০,০০০ | |
| প্রদেয় নোট (৩১-১২-২০১৮) | ৮,০০০ | |
| প্রভিডেন্ট ফান্ড | ১০,০০০ | |
| মোট চলতি দায় | | (২৮,০০০) |
| নিট চলতি মূলধন | | ৬২,০০০ |

# CQ



❖ সালাম এন্টারপ্রাইজ এর ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখের খতিয়ান উদ্বৃত্ত গুলো নিম্নরূপঃ [চট্টগ্রাম বোর্ড '১৯]

| হিসাবের নাম | টাকা | হিসাবের নাম | টাকা |
|---|---|---|---|
| প্রাপ্য হিসাব | ৪০,০০০ | মূলধন | ৬৫,০০০ |
| প্রদেয় হিসাব | ২৫,০০০ | প্রদেয় নোট | ২২,০০০ |
| সেবা আয় | ৭২,০০০ | পুঞ্জিভূত অবচয় – কলকব্জা | ৫,০০০ |
| কলকব্জা | ৫০,০০০ | বেতন খরচ | ২৫,০০০ |
| আফিস খরচ | ১০,০০০ | বকেয়া ভাড়া | ৬,০০০ |
| বিমা খরচ | ১৮,০০০ | বন্ধকি ঋণ | ২৬,০০০ |
| প্রাপ্য লভ্যাংশ | ১৫,০০০ | নগদ তহবিল | ? |
| উত্তোলন | ৮,০০০ | | |

ক. চলতি দায়ের মোট পরিমাণ নির্ণয় করো।

খ. উপর্যুক্ত খতিয়ান উদ্বৃত্ত দিয়ে একটি রেওয়ামিল তৈরি করে নগদ তহবিলের পরিমাণ নির্ণয় করো।

গ. তৈরিকৃত রেওয়ামিলের হিসাবসমূহের ভিত্তিতে প্রতিষ্ঠানটির মুনাফা/ক্ষতি নির্ণয় করো।

# Solution



ক. চলতি দায়ের মোট পরিমাণ নির্ণয় করো।

চলতি দায়ের মোট পরিমাণ নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| প্রদেয় হিসাব | ২৫,০০০ | |
| প্রদেয় নোট | ২২,০০০ | |
| বকেয়া ভাড়া | ৬,০০০ | |
| মোট | | ৫৩,০০০ |

# Solution

খ. উপর্যুক্ত খতিয়ান উদ্বৃত্ত দিয়ে একটি রেওয়ামিল তৈরি করে নগদ তহবিলের পরিমাণ নির্ণয় করো।

সালাম এন্টারপ্রাইজ
রেওয়ামিল
৩১ ডিসেম্বর ২০১৮

| ক্রমিক নং | হিসাবের শিরোনাম | খঃপৃঃ | ডেবিট (টাকা) | ক্রেডিট (টাকা) |
|---|---|---|---|---|
| ১ | প্রাপ্য হিসাব | | ৪০,০০০ | |
| ২ | প্রদেয় হিসাব | | | ২৫,০০০ |
| ৩ | সেবা আয় | | | ৭২,০০০ |
| ৪ | কলকব্জা | | ৫০,০০০ | |
| ৫ | অফিস খরচ | | ১০,০০০ | |
| ৬ | বিমা খরচ | | ১৮,০০০ | |
| ৭ | প্রাপ্য লভ্যাংশ | | ১৫,০০০ | |
| ৮ | উত্তোলন | | ৮,০০০ | |
| ৯ | মূলধন | | | ৬৫,০০০ |
| ১০ | প্রদেয় নোট | | | ২২,০০০ |
| ১১ | পুঞ্জীভূত অবচয় – কলকব্জা | | | ৫,০০০ |
| ১২ | বেতন খরচ | | ২৫,০০০ | |
| ১৩ | বকেয়া ভাড়া | | | ৬,০০০ |
| ১৪ | বন্ধকি ঋণ | | | ২৬,০০০ |
| ১৫ | নগদ তহবিল (পার্থক্য) | | ৫৫,০০০ | |
| | মোট | | ২,২১,০০০ | ২,২১,০০০ |

# Solution



গ. তৈরিকৃত রেওয়ামিলের হিসাবসমূহের ভিত্তিতে প্রতিষ্ঠানটির মুনাফা/ক্ষতি নির্ণয় করো।

তৈরিকৃত রেওয়ামিলের হিসাবসমূহের ভিত্তিতে প্রতিষ্ঠানটির মুনাফা/ক্ষতি নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| আয়সমূহঃ | | |
| সেবা আয় | | ৭২,০০০ |
| বাদঃ ব্যয়সমূহঃ | | |
| অফিস খরচ | ১০,০০০ | |
| বিমা খরচ | ১৮,০০০ | |
| বেতন খরচ | ২৫,০০০ | (৫৩,০০০) |
| নিট মুনাফা | | ১৯,০০০ |

# CQ



❖ মি. ইকবালের ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখের খতিয়ানের উদ্বৃত্তগুলো নিচে দেওয়া হলোঃ [সিলেট বোর্ড '১৯]

| হিসাবের নাম | টাকা | হিসাবের নাম | টাকা |
|---|---|---|---|
| মূলধন | ৪০,০০০ | মজুদ পণ্য (৩১-১২-২০১৮) | ১৪,৬০০ |
| ইকবালের চলতি হিসাব | ৭,১০০ | নগদ তহবিল (০১-০১-২০১৮) | ৪,৮০০ |
| প্রাপ্য হিসাব | ৩২,০০০ | শিক্ষানবিশ সেলামি | ৮০০ |
| অনাদায়ী পাওনা সঞ্চিতি | ১,০৫০ | ক্রয় | ১,০৫,০০০ |
| প্রদেয় হিসাব | ১২,৫০০ | বিক্রয় | ১,২০,০০০ |
| নগদ তহবিল (৩১-১২-২০১৮) | ৯,১৫০ | মজুদ পণ্য (০১-০১-২০১৮) | ১৫,০০০ |
| অনাদায়ী পাওনা | ১,৯০০ | অগ্রিম প্রাপ্ত ভাড়া | ৩,৪০০ |
| ব্যাংক ওভারড্রাফট | ২,৪০০ | বিনিয়োগের বকেয়া সুদ | ১০,০০০ |

ক. রেওয়ামিলে অন্তর্ভুক্ত হবে না এমন দফাগুলোর পরিমাণ নির্ণয় করো।

খ. চলতি সম্পদ ও চলতি দায়ের পরিমাণ নির্ণয় করো।

গ. উপযুক্ত খতিয়ান উদ্বৃত্ত দ্বারা একটি রেওয়ামিল তৈরি করো।

# Solution



ক. রেওয়ামিলে অন্তর্ভুক্ত হবে না এমন দফাগুলোর পরিমাণ নির্ণয় করো।

রেওয়ামিলে অন্তর্ভুক্ত হবে না এমন দফাগুলোর পরিমাণ নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| মজুদ পণ্য (৩১-১২-১৮) | ১৪,৬০০ | |
| নগদ তহবিল (০১-০১-১৮) | ৪,৮০০ | |
| রেওয়ামিলে অন্তর্ভুক্ত হবে না | | ১৯,৪০০ |

# Solution



খ. চলতি সম্পদ ও চলতি দায়ের পরিমাণ নির্ণয় করো।

চলতি সম্পদ ও চলতি দায়ের পরিমাণ নির্ণয়ঃ

| বিবরণ | টাকা | টাকা |
|---|---|---|
| চলতি সম্পদঃ | | |
| প্রাপ্য হিসাব | ৩২,০০০ | |
| নগদ তহবিল | ৯,১৫০ | |
| সমাপনী মজুদ পণ্য | ১৪,৬০০ | |
| বিনিয়োগের বকেয়া সুদ | ১০,০০০ | |
| মোট চলতি সম্পদ | | ৬৫,৭৫০ |
| চলতি দায়ঃ | | |
| প্রদেয় হিসাব | ১২,৫০০ | |
| ব্যাংক অভারড্রাফট | ২,৪০০ | |
| অগ্রিম প্রাপ্ত ভাড়া | ৩,৪০০ | |
| মোট চলতি দায় | | ১৮,৩০০ |

# Solution

গ. উপযুক্ত খতিয়ান উদ্বৃত্ত দ্বারা একটি রেওয়ামিল তৈরি করো।

## মি. ইকবাল
## রেওয়ামিল
## ৩১ ডিসেম্বর ২০১৮

| ক্রমিক নং | হিসাবের শিরোনাম | খঃপৃঃ | ডেবিট (টাকা) | ক্রেডিট (টাকা) |
|---|---|---|---|---|
| ১ | মূলধন | | | ৪০,০০০ |
| ২ | ইকবালের চলতি হিসাব | | ৭,১০০ | |
| ৩ | প্রাপ্য হিসাব | | ৩২,০০০ | |
| ৪ | অনাদায়ী পাওনা সঞ্চিতি | | | ১,০৫০ |
| ৫ | প্রদেয় হিসাব | | | ১২,৫০০ |
| ৬ | নগদ তহবিল (৩১-১২-১৮) | | ৯,১৫০ | |
| ৭ | অনাদায়ী পাওনা | | ১,৯০০ | |
| ৮ | ব্যাংক অভারড্রাফট | | | ২,৪০০ |
| ৯ | শিক্ষানবিশ সেলামি | | | ৮,০০ |
| ১০ | ক্রয় | | ১,০৫,০০০ | |
| ১১ | বিক্রয় | | | ১,২০,০০০ |
| ১২ | মজুদ পণ্য (০১-০১-১৮) | | ১৫,০০০ | |
| ১৩ | অগ্রিম প্রাপ্ত ভাড়া | | | ৩,৪০০ |
| ১৪ | বিনিয়োগের বকেয়া সুদ | | ১০,০০০ | |
| | | | ১,৮০,১৫০ | ১,৮০,১৫০ |

# PROBLEM



- জাকারিয়া এণ্ড কোং এর বইতে নিম্নলিখিত ভুলগুলো রেওয়ামিল প্রস্তুতের পর ধরা পড়ে।

(১) প্রদেয় বিল হিসাবের যোগফল বেশি দেখানো হয়েছে ১,৫০০ টাকা।

(২) বিক্রয় হিসাবের যোগফল ৩,০০০ টাকা কম দেখানো হয়েছে।

(৩) ক্রয় হিসাবের যোগফল ১৭০০ টাকা বেশি দেখানো হয়েছে।

(৪) ক্রয় ফেরত হিসাবের যোগফল ৭০০ টাকা কম দেখানো হয়েছে।

(৫) বিক্রয় ফেরত হিসাবের যোগফল ৭৫০ টাকা বেশি দেখানো হয়েছে।

# Solution



(১). প্রদেয় বিল হিঃ Dr
অনিশ্চিত হিঃ Cr

(২). অনিশ্চিত হিঃ Dr
বিক্রয় হিঃ Cr

(৩). অনিশ্চিত হিঃ Dr
ক্রয় হিঃ Cr

(৪). অনিশ্চিত হিঃ Dr
ক্রয় ফেরত হিঃ Cr

(৫). অনিশ্চিত হিঃ Dr
বিক্রয় ফেরত হিঃ Cr

# Solution



## অনিশ্চিত হিঃ

| বিবরণ | টাকা | বিবরণ | টাকা |
|---|---|---|---|
| বিক্রয় হি | ৩০০০ | ব্যালেন্স বি ডি | ৪৬৫০ |
| ক্রয় হি | ১৭০০ | প্রদেয় বিল হি | ১৫০০ |
| ক্রয় ফেরত | ৭০০ | | |
| বিক্রয় ফেরত | ৭৫০ | | |
| | ৬,১৫০ | | ৬,১৫০ |
| | | | |

# MCQ



(১) ৫,০০০ টাকার একটি লেনদেন ৫০০ টাকা লেখা হলে তা কোন ধরনের ভুল? [ঢা. বো. '১৯]

(ক) পরিপূরক ভুল (খ) নীতিগত ভুল

(গ) বাদপড়ার ভুল (ঘ) লেখার ভুল ✓

(২) বাট্টা প্রাপ্তি ১০০ টাকা রেওয়ামিলের ডেবিট পাশে বসানো হয়েছে। এক্ষেত্রে রেওয়ামিলের ডেবিট পাশের সমষ্টি অপেক্ষা ক্রেডিট পাশের সমস্তির ক্ষেত্রে নিচের কোনটি প্রযোজ্য হবে? [ঢা. বো. '১৯]

(ক) ডেবিট দিকে ২০০ টাকা বেশি হবে ✓ (খ) ডেবিট দিকে ২০০ টাকা কম হবে

(গ) ক্রেডিট দিকে ১০০ টাকা বেশি হবে (ঘ) ক্রেডিট দিকে ১০০ টাকা কম হবে

(৩) যে ভুল হিসাববিজ্ঞানের রীতিনীতি লংঘন করে সে ভুলকে বলা হয়- [রা. বো. '১৯]

(ক) লেখার ভুল (খ) নীতিগত ভুল ✓

(গ) পরিপূরক ভুল (ঘ) বেদাখিলার ভুল

DOWNLOAD THE APP

# MCQ

10 MINUTE SCHOOL

(৪) বিশদ আয় বিবরণী সমন্বয় হিসাবের মাধ্যমে কোণ পর্যায়ের ভুল সংশোধনী হয়? [রা. বো. '১৯]

(ক) রেওয়ামিল তৈরির পূর্বের উদঘটিত ভুল

(খ) রেওয়ামিল তৈরির পরের উদঘটিত ভুল

(গ) আর্থিক বিবরণী তৈরির পূর্বের উদ্ঘাতিত ভুল

(ঘ) আর্থিক বিবরণী তৈরির পরের উদঘটিত ভুল ✔

(৫) কোনটি রেওয়ামিলে অন্তর্ভুক্ত হয় না? [রা. বো. '১৯]

(ক) অব্যবহৃত সাপ্লাইজ ✔

(খ) বকেয়া বেতন

(গ) প্রারম্ভিক মজুদ পণ্য

(ঘ) অনুপার্জিত আয়

# MCQ



(৬) কোনটি রেওয়ামিলের ক্রেডিট দিকে বসে? [য. বো. '১৯]

(ক) মজুরি
(খ) কর্মচারীর বেতন
(গ) আসবাবপত্র
(ঘ) সাধারণ সঞ্চিতি ✔

(৭) অফিস কক্ষের চুনকাম দালানকোঠা হিসাবে ডেবিট করা হয়েছে, ইহা কোণ ধরনের ভুল? [কু. বো. '১৯]

(ক) বাদ পড়ার ভুল
(খ) লেখার ভুল
(গ) নীতিগত ভুল ✔
(ঘ) পরিপূরক ভুল

# MCQ

(৮) প্রাপ্য হিসাবের বিকল্প হিসাব হচ্ছে- [কু. বো. '১৯]

(i) পুস্তক ঋণ হিসাব→ Book Debt

(ii) দেনাদার হিসাব

(iii) ক্রয় খতিয়ানের জের→ **পাওনাদার**

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii ✔ (খ) i ও iii

(গ) ii ও iii (ঘ) i, ii ও iii

মেশিন হিঃ Dr
নগদান হিঃ Cr

(৯) কামাল সাহেব ৫০,০০০ টাকা দিয়ে একটি মেশিন ক্রয় করেন এবং সংস্থাপন ব্যয় বাবদ ১০,০০০ টাকা পরিশোধ করেন; কিন্তু সংস্থাপন ব্যয়কে মজুরি হিসাবে ডেবিট করা হয়েছে। এখানে কী ধরনের ভুল করা হয়েছে? [চ. বো. '১৯]

(ক) করণিক ভুল (খ) পরিপূরক ভুল

(গ) বাদ পড়ার ভুল (ঘ) নীতিগত ভুল ✔

# MCQ



(১০) কোনটি রেওয়ামিলে অন্তর্ভুক্ত হয় না? [দি. বো. '১৯]

(ক) প্রারম্ভিক নগদ তহবিল ✓ (খ) সমাপনি আসবাবপত্র

(গ) সমাপনি ব্যাংক জমাতিরিক্ত (ঘ) প্রারম্ভিক মজুদ পণ্য

(১১) রেওয়ামিল তৈরির পূর্বে ভুল সংশোধনী জাবেদা দিলে-

(i) অনিশ্চিত হিসাব খুলতে হয়

(ii) অনিশ্চিত হিসাব খুলতে হয় না

(iii) রেওয়ামিল মিলে যায়

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii (খ) i ও iii

(গ) ii ও iii ✓ (ঘ) i, ii ও iii

# MCQ



উদ্দিপকটি পরো এবং ১২ ও ১৩ নং প্রশ্নের উত্তর দাও।

❖ জনাব দিপু সালেহা ট্রেডার্সের একজন হিসাবরক্ষক। তিনি হিসাবরক্ষনের সময় অনিচ্ছাকৃত প্রাপ্য হিসাব ৪,০০০ টাকার স্থলে ৩,০০০ টাকা ডেবিট করেন। অপরদিকে প্রদেয় হিসাব ৩,২০০ টাকার স্থলে ২,২০০ টাকা ক্রেডিট করেন এবং তার রেওয়ামিল মিলে যায়। [দি. বো. '১৯]

(১২) জনাব দিপুর রেওয়ামিলে কোণ ধরনের ভুল হয়েছে?

(ক) লেখার ভুল　　(খ) বাদ পড়ার ভুল

(গ) নীতিগত ভুল　　(ঘ) পরিপূরক ভুল ✓

(১৩) জনাব দিপুর অশুদ্ধ রেওয়ামিলের যোগফলের সাথে শুদ্ধ রেওয়ামিলের যোগফলের পার্থক্য কত?

(ক) ১,০০০ টাকা বেশি ✓　　(খ) ১,০০০ টাকা কম

(গ) ২,০০০ টাকা বেশি　　(ঘ) ২,০০০ টাকা কম

# MCQ



(১৪) মিরাজ অ্যান্ড সন্সের হিসাবরক্ষন দ্বারা তৈরিকৃত রেওয়ামিলে পণ্য ক্রয় ৬০,০০০ টাকার স্থলে ৫৫,০০০ টাকা এবং পণ্য বিক্রয় ৪৫,০০০ টাকার স্থলে ৪০,০০০ টাকা লিপিবদ্ধ করার ভুল থাকা সত্ত্বেও রেওয়ামিল মিলে গেলো। মিরাজ অ্যান্ড সন্সের ভুলের পরিমাপ কত? **[ব. বো. '১৯]**

(ক) ৫,০০০ টাকা
(খ) ১০,০০০ টাকা ✓
(গ) ১৫,০০০ টাকা
(ঘ) ২০,০০০ টাকা

(১৫) যন্ত্রপাতি সংস্থাপন মজুরি যন্ত্রপাতি হিসাবে ডেবিট না করে মজুরি হিসাবে ডেবিট করা কোণ জাতীয় ভুল? **[ব. বো. '১৯]**

(ক) করণিক ভুল
(খ) লেখার ভুল
(গ) পরিপূরক ভুল
(ঘ) নীতিগত ভুল ✓

# MCQ



(১৬) রেওয়ামিলের ডেবিট দিকে দেখানো হয়- [ব. বো. '১৯]

(ক) সম্পদ, খরচ, অগ্রিম আয় ও অগ্রিম খরচ

✔ (খ) সম্পদ, খরচ, বকেয়া আয় ও অগ্রিম খরচ

(গ) সম্পদ, খরচ, বকেয়া খরচ ও অগ্রিম আয়

(ঘ) দায়, আয়, বকেয়া খরচ ও অগ্রিম আয়

(১৭) ৩২৫ টাকার জায়গায় ৩৫২ টাকা লেখাকে কি ধরনের ভুল বলে? [সি. বো. '১৯]

(ক) পরিপূরক

(খ) নীতিগত

(গ) বাদপড়ার

✔ (ঘ) লেখার

# MCQ



(১৮) কখন সমাপনী মজুদ পণ্য রেওয়ামিলে অন্তর্ভুক্ত হয়? [সকল বোর্ড '১৮; কু. বো. '১৭, ঢা. বো. '১৫]

(ক) সমাপনী মজুদ পণ্যের উদ্বৃত্ত থাকলে

(খ) প্রারম্ভিক মজুদ না থাকলে

(গ) সমন্বিত ক্রয়ের উদ্বৃত্ত থাকলে ✔

(ঘ) মালিক নির্দেশ দিলে

(১৯) আসাদ অ্যান্ড কোং-এর নিকট থেকে ৪,৫০০ টাকার পণ্য ক্রয় করে ভুলবশত ক্রয় হিসাবে ৪৫০ টাকা লেখা হয়েছে। সংশোধনী জাবেদা হবে- [সকল বোর্ড '১৮]

(ক) ক্রয় ডেবিট এবং প্রাপ্য হিসাব ক্রেডিট

(খ) ক্রয় ডেবিট এবং অনিশ্চিত হিসাব ক্রেডিট ✔

(গ) আসাদ অ্যান্ড কোং ডেবিট এবং ক্রয় ক্রেডিট

(ঘ) ক্রয় ডেবিট এবং প্রদেয় হিসাব আসাদ অ্যান্ড কোং ক্রেডিট

# MCQ



(২০) সমন্বিত ক্রয় সম্পর্কে নিচের কোনটি সঠিক [সকল বোর্ড '১৮; চ. বো. '১৬]

(ক) বিক্রয় + সমাপনী মজুদ – ক্রয়

(খ) (প্রারম্ভিক মজুদ + ক্রয়) – সমাপনী মজুদ ✓

বিক্রয়যোগ্য পণ্য

(গ) প্রারম্ভিক মজুদ – ক্রয় + সমাপনী মজুদ

(ঘ) প্রারম্ভিক মজুদ + ক্রয় + সমাপনী মজুদ

(২১) সমন্বিত ক্রয় = ? [ঢা. বো. '১৯]

(i) বিক্রয় – সমাপনী মজুদ পণ্য

(ii) বিক্রয়যোগ্য পণ্য – সমাপনী মজুদ পণ্য

(iii) প্রারম্ভিক মজুদ পণ্য + ক্রয় – সমাপনী মজুদ পণ্য

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) ii ও iii ✓

(গ) i ও iii

(ঘ) i, ii ও iii

DOWNLOAD THE APP

# MCQ

10 MINUTE SCHOOL

(২২) একটি নতুন যন্ত্রপাতি সংস্থাপন মজুরি, মজুরি হিসাবে লিপিবদ্ধ করলে হিসাববিজ্ঞানের কোন ধরনের ভুল হয়? [ঢা. বো. '১৭]

(ক) লেখার ভুল (খ) পরিপূরক ভুল

(গ) করণিক ভুল (ঘ) নীতিগত ভুল ✔

(২৩) রেওয়ামিল প্রস্তুতের উদ্দেশ্য হলো- [ঢা. বো. '১৭]

(i) ভুলত্রুটি উদঘাটন করা

(ii) ফলাফল নির্ণয়ে সাহায্যে করা

(iii) দু'তরফা দাখিলা পদ্ধতি প্রয়োগ নিশ্চিত করা

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii (খ) ii ও iii

(গ) i ও iii (ঘ) i, ii ও iii ✔

# MCQ



(২৪) মেশিন সংস্থাপন ব্যয় ২,০০০ টাকা মজুরির মধ্যে অন্তর্ভুক্ত আছে। এটি কোণ ধরনের ভুল? [রা. বো. '১৯]

(ক) লেখার ভুল (খ) পরিপূরক ভুল

(গ) বেদাখিলার ভুল (ঘ) নীতিগত ভুল ✓

(২৫) অনিশ্চিত হিসাব মূলত কোণ ধরনের হিসাব? [য. বো. '১৭]

(ক) স্থায়ী

(খ) অস্থায়ী ও সাময়িক ✓

(গ) অধিকাংশ স্থায়ী

(ঘ) চিরস্থায়ী

# MCQ



**(২৬) কখন সমাপনী মজুদ পণ্য রেওয়ামিলে অন্তর্ভুক্ত হয়? [কু. বো. '১৭]**

(ক) সমাপনি মজুদ পণ্যের উদ্বৃত্ত থাকলে

(খ) প্রারম্ভিক মজুদ না থাকলে

(গ) সমন্বিত ক্রয়ের উদ্বৃত্ত থাকলে

(ঘ) মালিক নির্দেশ দিলে

**(২৭) নিচের কোনটি রেওয়ামিলে অন্তর্ভুক্ত হবে? [কু. বো. '১৭]**

(ক) প্রারম্ভিক নগদ তহবিল

(খ) প্রারম্ভিক ব্যাংক তহবিল

(গ) সমাপনী ব্যাংক জমাতিরিক্ত

(ঘ) সমাপনী মজুদ পণ্য

# MCQ



উদ্দিপকটি পরো এবং ২৮ ও ২৯ নং প্রশ্নের উত্তর দাও।

❖ একটি রেওয়ামিলে ক্রয় ৫৫,০০০ টাকার স্থলে ৫০,০০০ টাকা এবং বিক্রয় ৪৫,০০০ টাকার স্থলে ৪০,০০০ টাকা লেখা হওয়ায় ভুল থাকা সত্বেও রেওয়ামিল মিলে গেলো। [কু. বো. '১৭]

(২৮) রেওয়ামিল তৈরিতে কোণ ধরনের ভুল হয়েছে?

(ক) লেখার
(খ) পরিপূরক ✔
(গ) নীতিগত
(ঘ) বাদ পড়ার

(২৯) রেওয়ামিলের যোগফল কত টাকা কম বা বেশি দেখানো হয়েছে?

(ক) ১০,০০০ টাকা বেশি
(খ) ১০,০০০ টাকা কম
(গ) ৫,০০০ টাকা বেশি
(ঘ) ৫,০০০ টাকা কম ✔

# MCQ



(৩০) সমন্বিত ক্রয় হলো- [চ. বো. '১৭]

(ক) সমাপনী মজুদ + ক্রয় + প্রারম্ভিক মজুদ

(খ) প্রারম্ভিক মজুদ – ক্রয় – সমাপনী মজুদ

✔ (গ) প্রারম্ভিক মজুদ + ক্রয় – সমাপনী মজুদ

(ঘ) প্রারম্ভিক মজুদ – ক্রয় + সমাপনী মজুদ

উদ্দিপকটি পরো এবং ৩১ ও ৩২ নং প্রশ্নের উত্তর দাও।

❖ জনাব মিরাজ ১লা জানুয়ারি ২০১৬ তারিখে ১,০০,০০০ টাকায় একটি যন্ত্রপাতি ক্রয় করে। উক্ত যন্ত্রপাতির সংস্থাপন ব্যয় হয় ২০,০০০ টাকা। [চ. বো. '১৭]

(৩১) যন্ত্রপাতি ক্রয় ভুলবশত আসবাবপত্র হিসাবে ডেবিট করা হলে এটি কোণ ধরনের ভুল?

(ক) বাদ পড়ার ভুল

(খ) পরিপূরক ভুল

✔ (গ) বেদাখিলার ভুল

(ঘ) নীতিগত ভুল

# MCQ



(৩২) সংস্থাপন ব্যয় মজুরি হিসাবে ডেবিট করা হলে আয় বিবরণীতে কী প্রভাব পড়বে?

(ক) মোট আয় হ্রাস পাবে ✓ (খ) নীট আয় বৃদ্ধি পাবে

(গ) যন্ত্রপাতির মূল্য বৃদ্ধি পাবে (ঘ) মোট সম্পদ বৃদ্ধি পাবে

(৩৩) সমাপনী প্রাপ্য হিসাবের উদ্বৃত্ত- [চ. বো. '১৭]

(ক) আয় (খ) দায়

(গ) ব্যয় (ঘ) সম্পদ ✓

# MCQ



(৩৪) রেওয়ামিলের ক্রেডিট কলামে কোণ দফাগুলো লিপিবদ্ধ হয়? [চ. বো. '১৭]

(ক) অগ্রিম খরচ ও বকেয়া আয়
(খ) অগ্রিম খরচ ও অগ্রিম আয়
(গ) বকেয়া খরচ ও অগ্রিম আয় ✔
(ঘ) বকেয়া খরচ ও বকেয়া আয়

↓

**চলতি দায়**

(৩৫) কখন সমাপনী মজুদ পণ্য রেওয়ামিলে অন্তর্ভুক্ত হয়? [ব. বো. '১৭]

(ক) যদি রেওয়ামিলে বিক্রীত পণ্যের ব্যয় অন্তর্ভুক্ত হয় ✔

(খ) যদি ক্রয় ও বিক্রয় রেওয়ামিলে প্রদর্শিত হয়

(গ) যদি সমন্বিত ক্রয় রেওয়ামিলে অন্তর্ভুক্ত না হয়

(ঘ) যদি রেওয়ামিলে ক্রয় ফেরত ও বিক্রয় ফেরত অন্তর্ভুক্ত হয়

# MCQ



উদ্দিপকটি পরো এবং ৩৬ ও ৩৭ নং প্রশ্নের উত্তর দাও।

❖ জনাব রিফাত একজন আসবাবপত্র ব্যবসায়ী। তিনি ৫,০০,০০০ টাকার আসবাবপত্র ক্রয় করে ভুলবশত আসবাবপত্র হিসাব ডেবিট করেন। [ব. বো. '১৭]

(৩৬) জনাব রিফাতের ভুলটি কোন প্রকৃতির?

(ক) করণিক ভুল
(খ) নীতিগত ভুল ✓
(গ) পরিপূরক ভুল
(ঘ) বাদ পড়ার ভুল

(৩৭) জনাব রিফাতের ভুলের জন্য রেওয়ামিলের ওপর কী প্রভাব পড়বে?

(ক) ডেবিট ৫,০০,০০০ টাকা বেশি হবে
(খ) ক্রেডিট ৫,০০,০০০ টাকা বেশি হবে
(গ) উভয় পার্শ্বের জের ৫,০০,০০০ টাকা কম হবে
(ঘ) রেওয়ামিলে কোনো প্রভাব পড়বে না ✓

DOWNLOAD THE APP

# MCQ

10 MINUTE SCHOOL

উদ্দিপকটি পরো এবং ৩৮ ও ৩৯ নং প্রশ্নের উত্তর দাও।

পদ্মা ট্রেডার্সের হিসাবরক্ষক ৫০,০০০ টাকার আসবাবপত্র কিনে ক্রয় হিসাবে ৪০,০০০ টাকা লিখেন এবং ৭০,০০০ টাকার অফিস সরঞ্জাম কিনে অফিস সরঞ্জাম হিসেবে ৬০,০০০ টাকা লিখেন। [দি. বো. '১৭]

(৩৮) আসবাবপত্র ক্রয়কে ক্রয় হিসাবে লিখা কোণ ধরনের ভুল?

(ক) বাদপড়া ✔(খ) নীতিগত

(গ) পরিপূরক (ঘ) লেখার

(৩৯) উদ্দীপকে উল্লিখিত দুটি ভুলের জন্য রেওয়ামিলে কত টাকার গরমিল দেখা দিবে?

(ক) ০০ টাকা (খ) ১০,০০০ টাকা

✔(গ) ২০,০০০ টাকা (ঘ) ৪০,০০০ টাকা

# MCQ



(৪০) যন্ত্রপাতি সংস্থাপন ব্যয় মজুরি হিসাবে ডেবিট করা হলো- এটি কোণ ধরনের ভুল? [ঢা. বো. '১৬, কু. বো. '১৬]

(ক) পরিপূরক ভুল (খ) লেখার ভুল

(গ) বাদ পড়ার ভুল (ঘ) নীতিগত ভুল ✓

(৪১) করণিক ভুল হলো- [ঢা. বো. '১৬]

(i) বাদ পড়ার ভুল ওঁ লেখার ভুল

(ii) নীতিগত ভুল

(iii) পরিপূরক ভুল ও বেদাখিলার ভুল

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii (খ) i ও iii ✓

(গ) ii ও iii (ঘ) i, ii ও iii

# MCQ

(৪২) আসবাবপত্র ক্রয়কে ‘ক্রয়’ হিসেবে ডেবিট করা হয়েছে। এখানে কোণ ধরনের ভুল হয়েছে? [য. বো. ‘১৭]

(ক) নীতিগত ভুল ✔

(খ) পরিপূরক ভুল

(গ) বাদ পড়ার ভুল

(ঘ) দ্বৈত লেখার ভুল

(৪৩) রেওয়ামিল কী? [য. বো. ‘১৬]

(ক) একটি হিসাব

(খ) হিসাবে উদ্বৃত্তের তালিকা ✔

(গ) চূড়ান্ত হিসাবের অংশ

(ঘ) হিসাবের সহকারী বই

# MCQ



(৪৪) সমন্বিত ক্রয় হচ্ছে- [ঢা. বো. '১৬]

(ক) প্রারম্ভিক মজুদ + সমাপনী মজুদ – ক্রয়

(খ) প্রারম্ভিক মজুদ + নীট ক্রয় – সমাপনী মজুদ

(গ) বিক্রয় + সমাপনী মজুদ - ক্রয়

(ঘ) সমাপনী মজুদ + ক্রয় – প্রারম্ভিক মজুদ

(৪৫) অনিশ্চিত হিসাব কোন জাতীয় হিসাব? [চ. বো. '১৬, চ. বো. '১৫]

(ক) মূলধন জাতীয়

(খ) স্থায়ী

(গ) অস্থায়ী

(ঘ) মুনাফা জাতীয়

# MCQ



(৪৬) হিসাবকাল শেষে প্রদেয় হিসাবের উদ্বৃত্ত দ্বারা কী বোঝায়? [চ. বো. '১৬]

(ক) আয়
(খ) সম্পদ
(গ) দায় ✔
(ঘ) মালিকানাস্বত্ব

(৪৭) সম্পত্তি বিক্রয় করে বিক্রয় হিসাব ক্রেডিট করা হলে কোণ ধরনের ভুল হয়? [চ. বো. '১৬]

(ক) লেখার ভুল
(খ) বাদ পড়ার ভুল
(গ) বেদাখিলার ভুল
(ঘ) নীতিগত ভুল ✔

# MCQ



(৪৮) যে সকল ভুল রেওয়ামিলে ধরা পরে না- [সি. বো. '১৬]

(i) ব্যবস্থাপনার ভুল

(ii) লেখার ভুল

(iii) পরিপূরক ভুল

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) ii ও iii ✓

(গ) i ও iii

(ঘ) i, ii ও iii

# MCQ



উদ্দিপকটি পরো এবং ৪৯ ও ৫০ নং প্রশ্নের উত্তর দাও।

জনাব শাহীন একজন আসবাবপত্র ব্যবসায়ী। তিনি ৫,০০,০০০ টাকার আসবাবপত্র ক্রয় করে ভুলবশত আসবাবপত্র হিসাব ডেবিট করেন। [ব. বো. '১৬]

(৪৯) জনাব শাহীনের ভুলটি কোন প্রকৃতির?

(ক) করণিক ভুল ✔(খ) নীতিগত ভুল

(গ) পরিপূরক ভুল (ঘ) বাদ পড়ার ভুল

(৫০) জনাব শাহীনের ভুলের অজন্য রেওয়ামিলের ওপর কী প্রভাব পড়বে?

(ক) ডেবিট ৫,০০,০০০ টাকা বেশি হবে (খ) ক্রেডিট ৫,০০,০০০ টাকা বেশি হবে

(গ) উভয় পার্শ্বে ৫,০০,০০০ টাকা কম হবে ✔(ঘ) রেওয়ামিলে কোনো প্রভাব পড়বে না

# MCQ



(৫১) নিচের কোনটি রেওয়ামিলে অন্তর্ভুক্ত নয়? [ব. বো. '১৬]

(ক) প্রারম্ভিক নগদ তহবিল (খ) সমাপনী নগদ তহবিল

(গ) প্রারম্ভিক ব্যাংক জমা (ঘ) সমাপনী মজুদ পণ্য

(৫২) ৫,০০০ টাকার পণ্য ক্রয়কে হিসাবের বহিতে ভুলবশত ৫০০ টাকা দেখানো হয়েছে- ইহা কোন ধরনের ভুল? [ব. বো. '১৬]

(ক) বাদ পড়ার ভুল

(খ) নীতিগত ভুল

(গ) পরিপূরক ভুল

(ঘ) লেখাজনিত ভুল

# MCQ



(৫৩) ১,৫০০ টাকার পণ্য বিক্রয় ভুলে ১৫০ টাকা লেখা হয়েছে। এটি কোন ধরনের ভুল? [ঢা. বো. '১৫]

(ক) বেদাখিলার ভুল ✓(খ) লেখার ভুল

(গ) নীতিগত ভুল (ঘ) বাদ পড়ার ভুল

(৫৪) কখন সমাপনীর মজুদ পণ্য রেওয়ামিলে অন্তর্ভুক্ত হয়? [ঢা. বো. '১৫]

(ক) মালিকের নির্দেশ থাকলে

(খ) সমাপনী মজুদ পণ্যের উদ্বৃত্ত থাকলে

(গ) প্রারম্ভিক মজুদ না থাকলে

✓(ঘ) সমন্বিত ক্রয়ের উদ্বৃত্ত থাকলে

# MCQ



উদ্দিপকটি পরো এবং ৫৫ ও ৫৬ নং প্রশ্নের উত্তর দাও।

মুগলী ট্রেডার্সের ২০১৪ সালের ৩১ ডিসেম্বর তারিখে খতিয়ানের উদ্বৃত্তসমূহ নিম্নরূপঃ

নগদ তহবিল ১০,০০০ টাকা, প্রাপ্য হিসাব ৮,০০০ টাকা, প্রদেয় হিসাব ১২,০০০ টাকা, বাড়িভাড়া প্রদান ৭,০০০ টাকা, ক্রয় ১৫,০০০ টাকা, মূলধন ২০,০০০ টাকা, বিক্রয় ১২,০০০ টাকা। [য. বো. '১৫]

(৫৫) মুগলীর রেওয়ামিলে অনিশ্চিত হিসাবের পরিমাণ কত?

(ক) ১২,০০০ টাকা

(খ) ৮,০০০ টাকা

(গ) ৪,০০০ টাকা

(ঘ) ৩,০০০ টাকা

# MCQ

(৫৬) মুগলীর রেওয়ামিলে যে হিসাবের জের বৃদ্ধি করলে অনিশ্চিত হিসাবের প্রয়োজন পড়বে না-

(i) সম্পদ জাতীয় হিসাবের জের
(ii) আয় জাতীয় হিসাবের জের
(iii) ব্যয় জাতীয় হিসাবের জের

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii  (খ) i ও iii ✔

(গ) ii ও iii  (ঘ) i, ii ও iii

(৫৭) রেওয়ামিল তৈরির মূল উদ্দেশ্য কী? [য. বো. '১৫]

(ক) লেনদেনের সারসংক্ষেপ তৈরি  (খ) হিসাবের গাণিতিক শুদ্ধতা যাচাই ✔

(গ) সম্পদ ও দায়ের পরিমাণ জানা  (ঘ) আর্থিক ফলাফল নির্ণয়

# MCQ



(৫৮) একটি ভুল অপর একটি ভুল দ্বারা সংশোধিত হলে কোণ ভুলের সৃষ্টি হয়? [য. বো. '১৫]

(ক) লেখার ভুল (খ) নীতিগত ভুল

(গ) পরিপূরক ভুল ✓ (ঘ) বেদাখিলার ভুল

(৫৯) নিচের কোনটি দ্বারা ভবিষ্যতে সুবিধা পাওয়া যায়? [কু. বো. '১৫]

(ক) অনুপার্জিত আয় (খ) অনিঃশেষিত ব্যয় ✓

(গ) প্রাপ্ত আয় (ঘ) প্রদেয় ব্যয়

(৬০) কমিশন প্রাপ্তি ১,০০০ টাকার জন্য কমিশন হিসাব ডেবিট করা হলে এটি কোন ধরনের ভুল? [কু. বো. '১৫]

(ক) লেখার ভুল (খ) বাদ পড়ার ভুল

(গ) বেদাখিলার ভুল ✓ (ঘ) নীতিগত ভুল

# স্থায়ী সম্পদের শ্রেণি বিভাগ



❖ স্থায়ী সম্পদের বিভিন্ন শ্রেণিতে ভাগ করা যায়। যথাঃ-

- স্থায়ী সম্পদ
  - দৃশ্যমান সম্পদ
  - অদৃশ্যমান সম্পদ
  - প্রাকৃতিক সম্পদ

## ❖ দৃশ্যমান সম্পদ (Tangible assets):-

যে সকল স্থায়ী সম্পদর বাস্তব অস্তিত্ব আছে অর্থাৎ যে সকল সম্পদ ধরা এবং ছোয়া যায় তাকে দৃশ্যমান বা স্পর্শনীয় সম্পদ বলে। যেমন: মেশিন, জমি বা ভূমি, আসবাবপত্র, দালানকোঠা ইত্যাদি। উল্লেখ্য, ভূমির জীবনকাল অসীম। তাই ভূমির উপর অবচয় ধরার সুযোগ নেই। অন্যগুলোর জীবনকাল সীমিত তাই এদের ব্যয়কেকালের মধ্যে বন্টন করে অবচয় হিসেবে খরচ দেখানো হয়।



## ❖ অদৃশ্যমান সম্পদ (Intangible assets):-

যেসব সম্পদের শারীরিক বা বাস্তব অস্তিত্ব নেই সেগুলোকে অস্পর্শনীয় সম্পদ বলা হয়। বেশি ভাগ ক্ষেত্রে এই সম্পদগুলো ব্যবহারের ক্ষমতা অর্জিত হয় আইনের মাধ্যমে। তবে সম্পদগুলোর বাস্তব অস্তিত্ব না থাকলেও এগুলোর ব্যবসায়িক মূল্য আছে। যেমনঃ পেটেন্ট, কপিরাইট, সুনাম, গ্রন্থস্বত্ব, ট্রেডমার্ক, ইজারা সম্পদ ইত্যাদি। এই সম্পদগুলোর বায় বন্টন প্রক্রিয়াকে বলা হয় অবলোপন।



## ❖ প্রাকৃতিক সম্পদ (Natural assets):-

প্রাকৃতিক সম্পদ বলতে প্রকৃতি প্রদত্ত এবং সীমাবদ্ধ সম্পদকে বুঝায়। যা মানুষ বা কারবারি সংস্থা কর্তৃক আহরণ বা উত্তোলনের মাধ্যমে নিশ্চিতভাবে হ্রাস পেতে থাকে। তেলক্ষেত্র, কয়লাখনি, বনাঞ্চল, গ্যাস ইত্যাদি প্রাকৃতিক সম্পদ যেগুলো কারবারের অধিনে থেকে ব্যবহৃত হয় সেগুলো এ শ্রেণিভুক্ত। প্রতি বছর যে পরিমাণ সম্পদ ব্যবহার বা উত্তোলন করা হয় ডিপ্লেশন হিসেবে তা আয় বিবরণীতে খরচ হিসেবে দেখানো হয়। অনেকে এসব সম্পদকে ক্ষয়যুক্ত সম্পদ বলে থাকে।



# অবচয়ের অর্থ ও সংজ্ঞা
# (Meaning and Definition of Depreciation)

ইংরেজী Depreciation শব্দের আভিধানিক অর্থ হল অবচয় বা মূল্য হ্রাস। Depreciation শব্দটি ল্যাটিন শব্দ "Depretium" থেকে এসেছে। এ শব্দের প্রথম De যার অর্থ হ্রাস পাওয়া এবং দ্বিতীয় অংশ “Pretium” যার অর্থ মূল্য। অতএব Depreciation শব্দের অর্থ মূল্য হ্রাস। উৎপত্তিগত অর্থে বলা যায়, অর্জিত সম্পদের ক্রমাগত মূল্য হ্রাসকে অবচয় বলে। সাধারণ অর্থে অবচয় বলতে স্থায়ী সম্পদের ব্যবহারজনিত ক্ষয়-ক্ষতির ফলে মূল্য হ্রাসকে বুঝায়। বাস্তবে ব্যবহার জনিত ক্ষয়-ক্ষতি ছাড়াও সময় অতিবাহিত, দুর্ঘটনাজনিত মূল্য হ্রাস, অপ্রচলন বা অকেজো হয়ে যাওয়া ইত্যাদি কারণে সম্পদের গুণগত ও পরিমাণগত যে নিয়মিত বা অবিরাম ক্ষয় বা মূল্য হ্রাস ঘটে তাকে অবচয় বলে। অন্যভাবে বলা যায়, অবচয় হল সম্পদের আয়ুস্কালের মধ্যে এর কর্মক্ষমতা ব্যবহারের বন্টন প্রক্রিয়া।

# অবচয়ের প্রচলিত পদ্ধতি

❖ অবচয়ের সাধারণত দুইটি পদ্ধতি প্রচলিত। যথাঃ-

- অবচয়ের
  - সরলরৈখিক পদ্ধতি
  - ক্রমহ্রাসমান জের পদ্ধতি

## ক) সরলরৈখিক পদ্ধতি/স্থির কিস্তি পদ্ধতিঃ-

- যে পদ্ধতিতে কোন সম্পদের আনুমানিক কার্যকরি আয়ুস্কালের প্রতি বছরেই নির্দিষ্ট পরিমাণ অর্থ অবচয় হিসাবে ধরা হয় তাকে সরলরৈখিক পদ্ধতি বা স্থির কিস্তি পদ্ধতি বলা হয়। এ পদ্ধতিতে সম্পদের মোট মূল্য থেকে ভগ্নাবশেষ মূল্য বাদ দিয়ে অবচয়যোগ্য মূল্য নিরূপন করে তাকে সম্পদের কার্যকরি আয়ুস্কাল দ্বারা ভাগ করে বার্ষিক অবচয়ের পরিমাণ নির্ণয় করা হয়। ফলে এ পদ্ধতিতে সম্পদের আয়ুস্কাল ব্যাপি প্রতি বছর অবচয়ের পরিমাণ একই থাকে এবং এজন্য একে স্থির কিস্তি পদ্ধতি বলা হয়। এ পদ্ধতিতে সম্পদের আয়ুস্কাল শেষে ভগ্নাবশেষ মূল্য ছাড়া হিসাবে কোন উদ্বৃত্ত থাকে না। নিম্নলিখিত সূত্রের সাহায্যে বার্ষিক অবচয় নির্ণয় করা হয়ঃ-

**প্রথম সূত্র (সরাসরি বার্ষিক অবচয় নির্ণয় করার ক্ষেত্রে):-**

$$\text{বার্ষিক অবচয়} = \frac{\text{সম্পদের মোট মূল্য} - \text{ভগ্নাবশেষ মূল্য}}{\text{আনুমানিক আয়ুষ্কাল}}$$

অথবা,

**দ্বিতীয় সূত্র (শতকরা হার প্রয়োগ করে বার্ষিক অবচয় নির্ণয় করার ক্ষেত্রে):-**

$$\text{অবচয়ের শতকরা হার} = \frac{\text{বার্ষিক অবচয়}}{\text{সম্পদের মোট মূল্য} - \text{ভগ্নাবশেষ মূল্য}} \times ১০০$$

বিকল্পভাবে,

$$\text{অবচয়ের শতকরা হার} = \frac{১০০\%}{\text{আয়ুষ্কাল}}$$

এখন বার্ষিক অবচয় = (সম্পদের মোট মূল্য - ভগ্নাবশেষ মূল্য) × অবচয়ের শতকরা হার

- উদাহরণস্বরূপ, একটি সম্পদের ক্রয়মূল্য ৬০,০০০ টাকা যার আনুমানিক আয়ুস্কাল ১০ বছর এবং ভগ্নাবশেষ মূল্য ১০,০০০ টাকা।

**প্রথম সূত্র (সরাসরি বার্ষিক অবচয় নির্ণয় করার ক্ষেত্রে):-**

$$\text{বার্ষিক অবচয়} = \frac{\text{সম্পদের মোট মূল্য} - \text{ভগ্নাবশেষ মূল্য}}{\text{আনুমানিক আয়ুষ্কাল}}$$

$$= \frac{৬০,০০০ - ১০,০০০}{১০} = \frac{৫০,০০০}{১০} = ৫,০০০ \text{ টাকা}$$

**দ্বিতীয় সূত্র (শতকরা হার প্রয়োগ করে বার্ষিক অবচয় নির্ণয় করার ক্ষেত্রে):-**

$$\text{অবচয়ের শতকরা হার} = \frac{\text{বার্ষিক অবচয়}}{\text{সম্পদের মোট মূল্য} - \text{ভগ্নাবশেষ মূল্য}} \times ১০০$$

$$= \frac{৫,০০০}{৬০,০০০ - ১০,০০০} \times ১০০ = ১০\%$$

বিকল্পভাবে,

অবচয়ের শতকরা হার= $\frac{১০০\%}{আয়ুষ্কাল}$

$= \frac{১০০\%}{১০} = ১০\%$

বার্ষিক অবচয় = (সম্পদের মোট মূল্য - ভগ্নাবশেষ মূল্য) × অবচয়ের শতকরা হার

= (৬০,০০০ - ১০,০০০) × ১০%

= ৫,০০০ টাকা

## ❖ স্থায়ী সম্পদের ক্রয়, বিক্রয় ও অবচয় সংক্রান্ত দাখিলা হিসাবভুক্ত করার প্রক্রিয়া নিম্নরূপঃ

### ১) যখন স্থায়ী সম্পদ ক্রয় করা হয়ঃ-

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | রেফা | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| | সংশ্লিষ্ট স্থায়ী সম্পদ হিসাব ডেবিট<br>ব্যাংক/নগদান/প্রদেয় হিসাব ক্রেডিট<br>(স্থায়ী সম্পদ ক্রয় করা হল) | | *** | <br>*** |

### ২) যখন অবচয় ধার্য করা হয়ঃ-

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | রেফা | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| | অবচয় খরচ হিসাব ডেবিট<br>পূঞ্জিভূত অবচয় হিসাব ক্রেডিট<br>(অবচয় ধার্য করা হল) | | *** | <br>*** |

## ৩) যখন অবচয় হিসাব বন্ধ করা হলঃ-

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | রেফা | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| | আয় সারাংশ হিসাব ডেবিট<br>অবচয় খরচ হিসাব ক্রেডিট<br>(অবচয় খরচ হিসাব বন্ধ করা হল) | | *** | *** |

## ৪) যখন সম্পদ ক্ষতিতে বিক্রয় করা হয়ঃ

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | রেফা | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| ৬০,০০০<br>৩০,০০০<br>১০,০০০<br>১,০০,০০০ | নগদান/ব্যাংক/প্রাপ্য হিসাব ডেবিট<br>পুঞ্জিভূত অবচয় হিসাব ডেবিট<br>সম্পদ বিক্রয় জনিত ক্ষতি হিসাব ডেবিট<br>সংশ্লিষ্ট সম্পদ ক্রেডিট<br>(সম্পদ বিক্রয় করা হল) | | ***<br>***<br>*** | *** |

## ৫) যখন সম্পদ লাভে বিক্রয় করা হয় :

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | রেফা | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| | নগদান/ব্যাংক/প্রাপ্য হিসাব ডেবিট<br>পুঞ্জিভূত অবচয় হিসাব ডেবিট<br>সংশ্লিষ্ট সম্পদ ক্রেডিট<br>সম্পদ বিক্রয় জনিত লাভ ক্রেডিট<br>(সম্পদ বিক্রয় করা হল) | | ৮,০০০<br>১০,০০০<br>২০০০ | <br><br><br>২০,০০০ |

❖ পুস্তকমূল্য/বই/বহিঃমূল্য = ক্রয়মূল্য – পুঞ্জিভূত অবচয়

লাভ = বিক্রয় – পুস্তকমূল্য

ক্ষতি = পুস্তকমূল্য – বিক্রয়

# Problem

- আহম্মেদ ট্রেডার্স ২০১১ সালের ১ জানুয়ারি তারিখে ৫০,০০০ টাকা মূল্যের একটি যন্ত্র ক্রয় করে, পরিবহন খরচ ও সংস্থাপন ব্যয় যথাক্রমে ৩,০০০ টাকা ও ২,০০০ টাকা। যন্ত্রটির আয়ুস্কাল ১০ বছর ধরা হয় এবং আয়ুস্কাল শেষে ভগ্নাবশেষ মূল্য ৫,০০০ টাকা হবে বলে অনুমান করা হয়। প্রতিষ্ঠানটি প্রতি বছর ৩১ ডিসেম্বর তারিখে হিসাব সমাপ্ত করে।

➢ সরলরৈখিক পদ্ধতিতে ২০১১ সাল থেকে ২০১৩ সাল পর্যন্ত প্রয়োজনীয় জাবেদা দেখাও।

# Solution

$$\text{বার্ষিক অবচয় খরচ} = \frac{\text{সম্পদের মোট মূল্য} - \text{মূল্য ভগ্নাবশেষ মূল্য}}{\text{আনুমানিক কার্যকরি আয়ুষ্কাল}}$$

$$= \frac{৫৫,০০০ - ৫,০০০}{১০}$$

$$= \frac{৫০,০০০}{১০}$$

$$= ৫,০০০ \text{ টাকা}$$

**বিকল্প সূত্রঃ-**

অবচয়ের শতকরা হার = ১০০% + আয়ুষ্কাল

= ১০০% + ১০

= ১০%

বার্ষিক অবচয় = (৫৫,০০০ - ৫,০০০) × ১০% = ৫,০০০ টাকা।

# Solution



আহম্মেদ ট্রেডার্স এর জাবেদা

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | রেফা | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| ২০১১ জানু-১ | যন্ত্রপাতি ডেবিট<br>ব্যাংক ক্রেডিট<br>[যন্ত্রপাতি ক্রয় হিসাবভুক্ত করা হল] | | ৫৫,০০০ | ৫৫,০০০ |
| ডিসে – ৩১ | অবচয় খরচ ডেবিট<br>পুঞ্জিভূত অবচয়- যন্ত্রপাতি ক্রেডিট<br>[অবচয় ধার্য করা হলো।] | | ৫,০০০ | ৫,০০০ |
| ডিসে – ৩১ | আয় সারাংশ ডেবিট<br>অবচয় খরচ- যন্ত্রপাতি ক্রেডিট<br>[অবচয় হিসাব বন্ধ করা হল।] | | ৫,০০০ | ৫,০০০ |
| ২০১২ ডিসে-৩১ | অবচয় খরচ ডেবিট<br>পুঞ্জিভূত অবচয়- যন্ত্রপাতি ক্রেডিট<br>[অবচয় ধার্য করা হলো।] | | ৫,০০০ | ৫,০০০ |

# Solution



| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | রেফা | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| ডিসে ৩১ | আয় সারাংশ ডেবিট<br>অবচয় খরচ- যন্ত্রপাতি ক্রেডিট<br>[অবচয় হিসাব বন্ধ করা হল] | | ৫,০০০ | ৫,০০০ |
| ২০১৩ ডিসে-৩১ | অবচয় খরচ ডেবিট<br>পূঞ্জিভূত অবচয়- যন্ত্রপাতি ক্রেডিট<br>[অবচয় ধার্য করা হলো।] | | ৫,০০০ | ৫,০০০ |
| ডিসে-৩১ | আয় সারাংশ ডেবিট<br>অবচয় খরচ- যন্ত্রপাতি ক্রেডিট<br>[অবচয় হিসাব বন্ধ করা হল] | | ৫,০০০ | ৫,০০০ |

# Problem



❖ লিয়ন ট্রেডার্স ব্যবসায়িক কার্যাবলি সম্পাদনের জন্য ২০১১ সালের ১ জানুয়ারি তারিখে ৯,৫০,০০০ টাকা মূল্যের একটি মটর গাড়ি ক্রয় করে। উক্ত গাড়িটি রেজিস্ট্রেশন ফি বাবদ বি আর টিএতে খরচ হয় ৫০,০০০ টাকা । অনুমান করা হয় গাড়িটির আয়ুষ্কাল ২০ বছর এবং ভগ্নাবশেষ মূল্য ২,০০,০০০ টাকা। ২০১৩ সালের ১ অক্টোবর তারিখে গাড়িটি ৭,৩০,০০০ টাকায় বিক্রয় করে। ২০১৩ সালের ১ এপ্রিল তারিখে নতুন মডেলের একটি মটরগাড়ি ১২,০০,০০০ টাকায় ক্রয় করা হয়। নতুন গাড়িটির আয়ুষ্কাল নির্ধারণ করা হয় ২৫ বছর এবং ভগ্নাবশেষ মূল্য ৩,০০,০০০ টাকা ধরা হয়। প্রতি বছর ৩১ ডিসেম্বর তারিখে হিসাব সমাপ্ত করা হয় ।

সরল রৈখিক পদ্ধতিতে অবচয় নির্ণয় পূর্বকঃ

ক) মটরগাড়ি বিক্রয় জনিত লাভ বা ক্ষতির পরিমাণ নির্ণয় কর।

খ) ২০১২ ও ২০১৩ সালের প্রয়োজনীয় জাবেদা দাখিলা দেখাও ।

# Solution



## (ক) মোটরগাড়ি বিকয়জনিত লাভ/ক্ষতি নির্ণয়ঃ-

| | |
|---|---|
| বিক্রিত মোটরগাড়ির ক্রয়মূল্য | ১০,০০,০০০ |
| বাদঃ- বিক্রিত মোটর গাড়ির পুঞ্জিভূত অবচয় (৪০,০০০ + ৪০,০০০ + ৩০,০০০) | ১,১০,০০০ |
| মটরগাড়ির পুস্তকমূল্য | ৮,৯০,০০০ |
| বাদ : মটরগাড়ির বিক্রয় মূল্য | ৭,৩০,০০০ |
| বিক্রয় জনিত ক্ষতি | ১,৬০,০০০ |

$$১ম\ মোটর\ গাড়ির\ বার্ষিক\ অবচয় = \frac{মোটরগাড়ির\ মোট\ মূল্য - ভগ্নাবশেষ\ মূল্য}{আয়ুষ্কাল}$$

$$= \frac{১০,০০,০০০ - ২,০০,০০০}{২০}$$

$$= \frac{৮,০০,০০০}{২০}$$

$$= ৪০,০০০\ টাকা।$$

# Problem



❖ লিয়ন ট্রেডার্স ব্যবসায়িক কার্যাবলি সম্পাদনের জন্য ২০১১ সালের ১ জানুয়ারি তারিখে ৯,৫০,০০০ টাকা মূল্যের একটি মটর গাড়ি ক্রয় করে। উক্ত গাড়িটি রেজিস্ট্রেশন ফি বাবদ বি আর টিএতে খরচ হয় ৫০,০০০ টাকা । অনুমান করা হয় গাড়িটির আয়ুষ্কাল ২০ বছর এবং ভগ্নাবশেষ মূল্য ২,০০,০০০ টাকা। ২০১৩ সালের ১ অক্টোবর তারিখে গাড়িটি ৭,৩০,০০০ টাকায় বিক্রয় করে। ২০১৩ সালের ১ এপ্রিল তারিখে নতুন মডেলের একটি মটরগাড়ি ১২,০০,০০০ টাকায় ক্রয় করা হয়। নতুন গাড়িটির আয়ুষ্কাল নির্ধারণ করা হয় ২৫ বছর এবং ভগ্নাবশেষ মূল্য ৩,০০,০০০ টাকা ধরা হয়। প্রতি বছর ৩১ ডিসেম্বর তারিখে হিসাব সমাপ্ত করা হয় ।

সরল রৈখিক পদ্ধতিতে অবচয় নির্ণয় পূর্বকঃ

ক) মটরগাড়ি বিক্রয় জনিত লাভ বা ক্ষতির পরিমাণ নির্ণয় কর।

খ) ২০১২ ও ২০১৩ সালের প্রয়োজনীয় জাবেদা দাখিলা দেখাও ।

# Solution



খ)

লিয়ন ট্রেডার্স এর জাবেদা

| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | রেফা | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| ২০১২ ডিসে – ৩১ | অবচয় খরচ হিসাব ডেবিট<br>পুঞ্জিভূত অবচয় ক্রেডিট<br>[অবচয় খরচ হিসাব ধার্য করা হলো।] | | ৪০,০০০ | ৪০,০০০ |
| ডিসে – ৩১ | আয় সারাংশ ডেবিট<br>অবচয় খরচ-মটরগাড়ি ক্রেডিট<br>[অবচয় হিসাব বন্ধ করা হল] | | ৪০,০০০ | ৪০,০০০ |
| ২০১৩ অক্টো-১ | মটরগাড়ি হিসাব ডেবিট<br>ব্যাংক হিসাব ক্রেডিট<br>(মটরগাড়ি ক্রয় করা হল) | | ১২,০০,০০০ | ১২,০০,০০০ |

# Solution



| তারিখ | হিসাব শিরোনাম ও ব্যাখ্যা | রেফা | ডেবিট টাকা | ক্রেডিট টাকা |
|---|---|---|---|---|
| এপ্রিল-১ | নগদান হিসাব ডেবিট<br>পূঞ্জিভূত অবচয় খরচ ডেবিট<br>মটরগাড়ি বিক্রয় জনিত ক্ষতি হিঃ ডেবিট<br>মোটর গাড়ি হিসাব ক্রেডিট<br>(মোটর গাড়ি বিক্রয় হিসাবভুক্ত করা হল) | | ৭,৩০,০০০<br>১,১০,০০০<br>১,৬০,০০০ | ১০,০০,০০০ |
| ডিসে-৩১ | অবচয় খরচ হিসাব ডেবিট<br>পূঞ্জিভূত অবচয় হিসাব ক্রেডিট<br>[অবচয় ধার্য করা হলো।] | | ৫৭,০০০ | ৫৭,০০০ |
| ডিসে-৩১ | আয় সারাংশ হিসাব ডেবিট<br>অবচয় খরচ হিসাব ক্রেডিট<br>(অবচয় খরচ হিসাব বন্ধ করা হল।) | | ৫৭,০০০ | ৫৭,০০০ |

# Solution



**প্রয়োজনীয় গণনাকার্য-**

১ম মোটর গাড়ির বার্ষিক অবচয় $= \dfrac{\text{মোটরগাড়ির মোট মূল্য} - \text{ভগ্নাবশেষ মূল্য}}{\text{আয়ুষ্কাল}}$

$= \dfrac{১০,০০,০০০ - ২,০০,০০০}{২০}$

$= \dfrac{৮,০০,০০০}{২০}$

= ৪০,০০০ টাকা।

২য় মোটর গাড়ির বার্ষিক অবচয় $= \dfrac{১২,০০,০০০ - ৩,০০,০০০}{২৫}$

$= \dfrac{৯,০০,০০০}{২৫}$

= ৩৬,০০০ টাকা।

২০১১ ও ২০১২ সালের বার্ষিক অবচয় = ৪০,০০০ টাকা

# Solution



২০১৩ সালের অবচয়ঃ-

| | |
|---|---|
| ১ম মোটর গাড়ির ৯ মাসের অবচয়= $৪০,০০০ \times \frac{৯}{১২}$ | ৩০,০০০ |
| ২য় মোটর গাড়ির ৯ মাসের অবচয়= $৩৬,০০০ \times \frac{৯}{১২}$ | ২৭,০০০ |
| | ৫৭,০০০ |

## (খ) ক্রমহ্রাসমান জের পদ্ধতিঃ-

যে পদ্ধতিতে প্রতি বছর সম্পদের ক্রমহ্রাসমান জেরের উপর নির্দিষ্ট শতকরা হারে অবচয় নির্ণয় করা হয় তাকে ক্রমহ্রাসমান জের পদ্ধতি বলা হয়। অর্থাৎ যে পদ্ধতিতে প্রথম বছর ছাড়া প্রতি বছর পূর্ববর্তী বছরের অবচয় বাদ দিয়ে সম্পদের অবশিষ্ট মূল্যের উপর নির্দিষ্ট শতকরা হারে অবচয় নির্ণয় করা হয় তাকে ক্রমহ্রাসমান জের পদ্ধতি বলা হয়। এ পদ্ধতিতে প্রথম বছরে সম্পদের মোট মূল্যের উপর এবং পরবর্তী বছরগুলোতে সম্পদের প্রারম্ভিক জেরের (পুস্তক মূল্য) উপর অবচয় ধার্যকরা হয়। প্রতি বছর সম্পদের প্রারম্ভিক জেরের পরিমাণ হ্রাস পেতে থাকে বলে বার্ষিক অবচয়ের পরিমাণও হ্রাস পেতে থাকে।



- **উদাহরণস্বরূপ, একটি মেশিনের ক্রয়মূল্য ২০,০০০ টাকা এবং অবচয়ের বার্ষিক হার ১০%। এ ক্ষেত্রে বার্ষিক অবচয়ের পরিমাণ হবে নিম্নরূপঃ**

প্রথম বছরের অবচয় = ২০,০০০× ১০% = ২,০০০ টাকা

দ্বিতীয় বছরের অবচয় = (২০,০০০ – ২,০০০) × ১০%

= ১৮,০০০× ১০% = ১,৮০০ টাকা

তৃতীয় বছরের অবচয় = (১৮,০০০ – ১,৮০০)×১০%

= ১৬,২০০× ১০% = ১,৬২০ টাকা

এভাবে ক্রমহ্রাসমান জেরের উপর ১০% হারে অবচয় ধার্য করতে হবে। উপর্যুক্ত উদাহরণ হতে স্পষ্ট বুঝা যাচ্ছে যে, এ পদ্ধতিতে বার্ষিক অবচয়ের পরিমাণ প্রতি বছর ক্রমশ হ্রাস পায়। মনে রাখতে হবে, প্রশ্নপত্রে সম্পদের ভগ্নাবশেষ মূল্য উল্লেখ থাকলেও তা বিবেচনা না করে সম্পদের মোট মূল্যের উপর অবচয়ের শতকরা হার প্রয়োগ করে প্রথম বছর বার্ষিক অবচয় নির্ণয় করতে হবে।

বিশেষভাবে উল্লেখ্য যে, ক্রমহ্রাসমান জের পদ্ধতিতে অবশ্যই নির্দিষ্ট শতকরা হারে অবচয় ধার্য করতে হবে। প্রশ্নপত্রে অবচয়ের শতকরা হার উল্লেখ না থাকলে প্রথমেই অবচয়ের শতকরা হার নির্ণয় করে নিতে হবে। ক্রমহ্রাসমান জের পদ্ধতির অবচয় হার দুভাবে করা যায়- যথাঃ (১) সাধারণ ক্রমহ্রাসমান জের পদ্ধতি/দ্বিগুণ ক্রমহ্রাসমান জের পদ্ধতির অবচয় হার; (২) প্রকৃত ক্রমহ্রাসমান জের পদ্ধতির অবচয় হার।

## (১) সাধারণ ক্রমহ্রাসমান জের পদ্ধতি / দ্বিগুণ ক্রমহ্রাসমান জের পদ্ধতির অবচয় হারঃ

- সাধারণ ক্রমহ্রাসমান জের পদ্ধতির অবচয় হার সরলরৈখিক/স্থির কিস্তি পদ্ধতির অবচয় হারের দ্বিগুণ হয়। এ জন্য পদ্ধতিকে দ্বিগুণ ক্রমহ্রাসমান জের পদ্ধতি বলা হয়। এ অবচয় হারও ২টি প্রক্রিয়ায় নির্ণয় করা যায়ঃ



## প্রথম প্রক্রিয়াঃ-

সরলরৈখিক/স্থির কিস্তি পদ্ধতির অবচয় হার নির্ণয় করে তাকে ২ দ্বারা গুণ করতে হয়। এ ক্ষেত্রে পদক্ষেপসমূহ হলঃ

**প্রথমতঃ** স্থির কিস্তি পদ্ধতির বার্ষিক অবচয় $= \dfrac{\text{সম্পদের মোট মূল্য} - \text{ভগ্নাবশেষ মূল্য}}{\text{আয়ুষ্কাল মূল্য}}$

**দ্বিতীয়তঃ** স্থির কিস্তির পদ্ধতির অবচয় হার $= \dfrac{\text{বার্ষিক অবচয়}}{\text{সম্পদের মোট মূল্য} - \text{ভগ্নাবশেষ মূল্য}} \times ১০০$

**তৃতীয়তঃ** সাধারণ/দ্বিগুণ ক্রমহ্রাসমান জের পদ্ধতির অবচয় হার = স্থির কিস্তির অবচয় হার × ২

কিন্তু উপর্যুক্ত জটিল প্রক্রিয়া অনুসরণ না করে অত্যন্ত সহজ প্রক্রিয়ায় (২য় প্রক্রিয়া) নিম্নোক্তভাবে ক্রমহ্রাসমান জের পদ্ধতির অবচয় হার নির্ণয় করার জন্য শিক্ষার্থীদের পরামর্শ দেয়া হচ্ছে।

# Solution

ক. ভ্যাট চলতি হিসাব তৈরি করো।

## সজিব কোম্পানি লি.
## ভ্যাট চলতি হিসাব

| তারিখ | বিবরণ | জাঃ পৃঃ | ডেবিট টাকা | ক্রেডিট টাকা | জের | |
|---|---|---|---|---|---|---|
| | | | | | ডেবিট | ক্রেডিট |
| ২০১৮ | | | | | | |
| ডিসে ৩১ | ব্যালেন্স বি/ডি | | | | ৮২,০০০ | |
| ডিসে ৩১ | ক্রয় হিসাব (৪,৬০,০০০ × ১৫/১১৫) | | ৬০,০০০ | | ১,৪২,০০০ | |
| ডিসে ৩১ | বিক্রয় হিসাব (৯,২০,০০০ × ১৫/১১৫) | | | ১,২০,০০০ | ২২,০০০ | |

# Solution

খ. চলতি বছরের মোট মুনাফা/মোট ক্ষতির পরিমাণ নির্ণয় করো।

## সজিব কোম্পানি লি.
## বিশদ আয় বিবরণী (আংশিক)
## ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে সমাপ্ত বছরের জন্য

| বিবরন | টাকা | টাকা | টাকা |
|---|---|---|---|
| বিক্রয় | | ৯,২০,০০০ | |
| বাদঃ ভ্যাট (৯,২০,০০০ × ১৫/১১৫) | | (১,২০,০০০) | |
| নিট বিক্রয় | | | ৮,০০,০০০ |
| বাদঃ বিক্রীত পন্যের ব্যয়ঃ | | | |
| প্রারম্ভিক মজুদ পণ্য | | ৭৫,০০০ | |
| ক্রয় | ৪,৬০,০০০ | | |
| বাদঃ ভ্যাট (৪,৬০,০০০ × ১৫/১১৫) | (৬০,০০০) | ৪,০০,০০০ | |
| মজুরি | ১,৬০,০০০ | | |
| যোগঃ বকেয়া (১,৬০,০০০ × ২/১০) | ৩২,০০০ | ১,৯২,০০০ | |
| | | ৬,৬৭,০০০ | |
| বাদঃ সমাপনী মজুদ পণ্য | ১,৯০,০০০ | | |
| বাদঃ আগুনে বিনষ্ট পণ্য | (১০,০০০) | (১,৮০,০০০) | |
| | | ৪,৮৭,০০০ | |
| বাদঃ আগুনে বিনষ্ট পণ্য | | (১০,০০০) | (৪,৭৭,০০০) |
| মোট মুনাফা | | | ৩,২৩,০০০ |

# Solution

**গ. ২০১৮ সালের ৩১ ডিসেম্বর তারিখে কোম্পানির সংরক্ষিত আয়ের উদ্বৃত্ত ৩,৩০,২০০ টাকা ধরে শেয়ারহোল্ডারদের স্বত্ব ও দায়সমূহ নির্ণয় করো।**

**সজিব কোম্পানি লি.**
**আর্থিক অবস্থার বিবরণী (আংশিক)**
**৩১ ডিসেম্বর, ২০১৮**

| বিবরন | টাকা | টাকা | টাকা |
|---|---|---|---|
| শেয়ার মালিকদের স্বত্ব ও দায়সমূহ | | | |
| শেয়ার মূলধনঃ | | | |
| অনুমোদিত মূলধনঃ | | | |
| প্রতিটি ১০ টাকা মূল্যের ১,২০,০০০ শেয়ার | | | ১২,০০,০০০ |
| ইস্যুকৃত, বিলিকৃত ও পরিশোধিত শেয়ার মূলধনঃ | | | |
| প্রতিটি ১০ টাকা মূল্যের ৮০,০০০ শেয়ার | | | ৮,০০,০০০ |
| সঞ্চিতি ও উদ্বৃত্তঃ | | | |
| শেয়ার অধিহার | ৮০,০০০ | | |
| বাদঃ সুনামের অবলোপন | (৮০,০০০) | | |
| সাধারন সঞ্চিতি | ৯০,০০০ | | |
| যোগঃ নতুন স্থানান্তর (১,৩০,০০০ – ৯০,০০০) | ৪০,০০০ | | |
| সংরক্ষিত আয়ের সমাপনী জের (প্রশ্নে প্রদত্ত) | | ১,৩০,০০০ | |
| মোট সঞ্চিতি ও উদ্বৃত্ত | | ৩,৩০,০০০ | |
| দীর্ঘমেয়াদি দায়ঃ | | | ৪,৬০,০০০ |
| ৮% ঋণ | | | |
| চলতি দায় ও ভবিষ্যৎ ব্যবস্থাঃ | | | ১,১০,০০০ |
| বকেয়া মজুরি (১,৬০,০০০ × ২/১০) | | ৩২,০০০ | |
| ঋণের বকেয়া সুদ (১,১০,০০০ × ৮%) | | ৮,৮০০ | |
| প্রদেয় হিসাব | | ৭০,০০০ | |
| দাবিহীন লভ্যাংশ | | ১২,০০০ | |
| আয়কর সঞ্চিতি | | ১৫,০০০ | |
| ঘোষনাকৃত লভ্যাংশ (৮০,০০০ × ১) | | ৮০,০০০ | |
| মোট চলতি দায় ও ভবিষ্যৎ ব্যবস্থা | | | ২,১৭,৮০০ |
| শেয়ারহোল্ডারদের স্বত্ব ও মোট দায় | | | ১৫,৮৮,০০০ |

# MCQ



(১) নিচের কোনটি পরোক্ষ খরচ? [ঢা. বো. '১৯]

(ক) আন্তঃপরিবহন খরচ
(খ) নিরীক্ষা খরচ ✓
(গ) দক চার্জ
(ঘ) আমদানি শুল্ক

(২) মূলধনের পরিমাণ ১,২০,০০০ টাকা, সাধারণ সঞ্চিতি ৩০,০০০ টাকা, ঋণ ২০,০০০ টাকা এবং বিবিধ পাওনাদার ৪৫,০০০ টাকা হলে বহির্দায়ের পরিমাণ কত? [ঢা. বো. '১৯]

(ক) ২০,০০০ টাকা
(খ) ৪৫,০০০ টাকা
(গ) ৫০,০০০ টাকা
(ঘ) ৬৫,০০০ টাকা ✓

DOWNLOAD THE APP

# MCQ

10 MINUTE SCHOOL

(৩) অগ্রিম বীমা সেলামি ২,০০০ টাকা। হিসাবকাল শেষে উক্ত অরিম বীমা সেলামির মেয়াদ উত্তীর্ণ হলে আর্থিক বিবরণীতে- [রা. বো. '১৯]

(i) ২,০০০ টাকার অগ্রিম বীমা সেলামি হ্রাস পাবে

(ii) মোট চলতি সম্পদ ২,০০০ টাকা হ্রাস পাবে

(iii) বীমা খরচ ২,০০০ টাকা হ্রাস পাবে

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii ✔

(খ) i ও iii

(গ) ii ও iii

(ঘ) i, ii ও iiii

# MCQ

উদ্দিপকটি পরো এবং ৪ ও ৫ নং প্রশ্নের উত্তর দাও।

প্রারম্ভিক মজুদ পণ্যের মূল্য ৫০,০০০ টাকা। নিট ক্রয়ের পরিমাণ ১,২৫,০০০ টাকা এবং সমাপনী মজুদের ক্রয়মূল্য ১৫,০০০ টাকা। [রা. বো. '১৯]

(৪) সমন্বিত ক্রয়ের পরিমাণ কত হবে?

(ক) ৯০,০০০ টাকা

(খ) ১,১০,০০০ টাকা

(গ) ১,৪০,০০০ টাকা

(ঘ) ১,৬০,০০০ টাকা ✔

(৫) সমাপনী মজুদ পণ্যের বাজারমুল্য ১০,০০০ টাকা হলে মোট লাভের ওপর কী প্রভাব পড়ে?

(ক) ৫,০০০ টাকা বৃদ্ধি পায়

(খ) ৫,০০০ টাকা হ্রাস পায় ✔

(গ) ১০,০০০ টাকা হ্রাস পায়

(ঘ) ১০,০০০ টাকা বৃদ্ধি পায়

# MCQ

(৬) অনুপার্জিত সেবা আয়ের পরিমাণ ৫০,০০০ টাকা। উহার ২/৫ অংশ উপার্জিত হলে হিসাবকাল শেষে চলতি দায়ের পরিমাণ কত হবে? [রা. বো. '১৯]

(ক) ২০,০০০ টাকা

(খ) ৩০,০০০ টাকা

(গ) ৪০,০০০ টাকা

(ঘ) ৫০,০০০ টাকা

(৭) বিক্রেতার নিকট ভ্যাট কী? [রা. বো. '১৯]

(ক) আয়

(খ) ব্যয়

(গ) দায়

(ঘ) সম্পদ

# MCQ



(৮) আর্থিক অবস্থার বিবরণী থেকে জানা যায়- [য. বো. '১৯]

(i) স্থায়ী ও চলতি সম্পদের পরিমাণ

(ii) স্বল্পমেয়াদি ও দীর্ঘমেয়াদি দায়ের পরিমাণ

(iii) মালিকের মূলধনের পরিমাণ

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) i ও iii

(গ) ii ও iii

(ঘ) i, ii ও iiii

# MCQ



উদ্দিপকটি পরো এবং ৯ ও ১০ নং প্রশ্নের উত্তর দাও।
সরকার ট্রেডার্সের আর্থিক বিবরণীর তথ্যাবলি নিম্নরূপঃ
নিট বিক্রয় ১২,০০,০০০, বিক্রীত পণ্যের ব্যয় ৭,৫০,০০০, পরোক্ষ পরিচালনা ব্যয় বিক্রয়ের ২০% ও পরিচালনা ব্যয় ১০,০০০ এবং অপরিচালনা আয় ২০,০০০ টাকা। [য. বো. '১৯]

(৯) নিট লাভের পরিমাণ কত?

(ক) ২,২০,০০০ টাকা ✔
(খ) ২,৩০,০০০ টাকা
(গ) ২,৪০,০০০ টাকা
(ঘ) ৪,৫০,০০০ টাকা

(১০) সরকার ট্রেডার্সের বিক্রয়ের পরিমাণ ১০% এবং বিক্রীত পণ্যের ব্যয় ২০% বৃদ্ধি পেলে মোট লাভ কত হবে?

(ক) ১,৮০,০০০ টাকা
(খ) ২,৩০,০০০ টাকা
(গ) ২,২০,০০০ টাকা ✔
(ঘ) ৪,৫০,০০০ টাকা

# MCQ



(১১) অনাদায়ী পাওনা কী জাতীয় দফা? [য. বো. '১৯]

(ক) পরিচালনা ব্যয় ✔  
(খ) অপরিচালনা ব্যয়  
(গ) প্রত্যক্ষ ব্যয়  
(ঘ) বিলম্বিত ব্যয়

(১২) কোনটি অপরিচালনা ব্যয়? [য. বো. '১৯]

(ক) অবচয় খরচ  
(খ) ঋণের সুদ ✔  
(গ) অনাদায়ী পাওনা খরচ  
(ঘ) বিজ্ঞাপন খরচ

(১৩) ধারে ক্রয় ২,০০,০০০ টাকা, কারবারি বাট্টা ১০% এবং ১৫% ভ্যাট। প্রদেয় ভ্যাট কত হবে? [কু. বো. '১৯]

(ক) ২৩,৪৭৮ টাকা  
(খ) ২৬,০৮৭ টাকা  
(গ) ২৭,০০০ টাকা ✔  
(ঘ) ৩৫,০০০ টাকা

# MCQ

(১৪) আর্থিক বিবরণী ($IAS - 01$) ধাপগুলি হলো- [কু. বো. '১৯]

(i) বিশদ আয় বিবরণী ও মালিকানা স্বত্ব বিবরণী

(ii) আর্থিক অবস্থার বিবরণী ও নগদ প্রবাহ বিবরণী

(iii) আর্থিক অবস্থার বিবরণীতে ব্যবহৃত টীকা

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) i ও iii

(গ) ii ও iii

(ঘ) i, ii ও iiii ✓

(১৫) বিশদ আয় বিবরণীতে তৈরি করার মূল উদ্দেশ্য কী? [কু. বো. '১৯]

(ক) নিট ক্রয়-বিক্রয় নির্ণয়

(খ) মোট লাভ বা ক্ষতি নির্ণয়

(গ) নিট লাভ বা ক্ষতি নির্ণয় ✓

(ঘ) আর্থিক অবস্থা নির্ণয়

# MCQ



(১৬) অপরিচালন ব্যয়- [চ. বো. '১৯]

(i) বিনিয়োগের সুদ

(ii) ঋণের সুদ

(iii) ব্যাংক চার্জ

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) i ও iii

(গ) ii ও iii ✓

(ঘ) i, ii ও iiii

# MCQ



উদ্দিপকটি পরো এবং ১৭ ও ১৮ নং প্রশ্নের উত্তর দাও।

মাল ক্রয় ২,৮০,০০০ টাকা; প্রারম্ভিক মজুদ ১০,০০০ তালা, বিক্রীত পণ্যের ব্যয় ২,৫০,০০০ টাকা এবং মোট মুনাফা ৪০,০০০ টাকা। [চ. বো. '১৯]

(১৭) সমাপনী মজুদের পরিমাণ কত?

(ক) ৩০,০০০ টাকা

(খ) ৪০,০০০ টাকা

(গ) ৭০,০০০ টাকা

(ঘ) ১,৭০,০০০ টাকা

(১৮) বিক্রয়ের পরিমাণ কত?

(ক) ২,৯০,০০০ টাকা

(খ) ২,৪০,০০০ টাকা

(গ) ২,৩০,০০০ টাকা

(ঘ) ২,২০,০০০ টাকা

# MCQ



(১৯) আর্থিক বিবরণী প্রস্তুত করা হয়  কত অনুযায়ী?  [চ. বো. '১৯]

(ক) $IAS - 1$ ✓

(খ) $IAS - 2$

(গ) $IAS - 7$

(ঘ) $IAS - 27$

# MCQ

উদ্দিপকটি পরো এবং ২০ ও ২১ নং প্রশ্নের উত্তর দাও।

জনাব মিল্টনের ব্যবসায়ের প্রারম্ভিক মূলধন ১,৫০,০০০ টাকা, উত্তোলন ১০,০০০ টাকা, বিক্রীত পণ্যের ব্যয় ১,৫০,০০০ টাকা এবং বিক্রয় ২,৫০,০০০ টাকা। এ বছর তাঁর নিট লাভ হয়েছে ৬০,০০০ টাকা। [ব. বো. '১৯]

(২০) জনাব মিল্টনের ব্যবসায়ের মালিকানা স্বত্বের পরিমাণ কত?

(ক) ১,৫০,০০০ টাকা

(খ) ১,৮০,০০০ টাকা

(গ) ২,০০,০০০ টাকা ✓

(ঘ) ২,১০,০০০ টাকা

(২১) বিক্রীত পণ্যের ব্যয় ১০% কম হলে ব্যবসায়ের আর্থিক বিবরণীতে কী প্রভাব পড়বে?

(i) নিট লাভ বৃদ্ধি পাবে

(ii) নিট লাভ হ্রাস পাবে

(iii) মালিকানাস্বত্ব বৃদ্ধি পাবে

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) i ও iii

(গ) ii ও iii ✓

(ঘ) i, ii ও iiii

# MCQ

(২২) জনাব ডাল্টন ব্যবসায়ের জন্য ৬০,০০০ টাকা মূল্যের একটি মেশিন ক্রয় করেন। মেশিনটির পরিবহন ও সংস্থাপন ব্যয় যথাক্রমে ৫,০০০ টাকা এবং ৩,০০০ টাকা। বছর শেষে মেশিনের ওপর ১০% হারে অবচয় ধার্য করা হলো। মেশিনটির একটি ত্রুটি দেখা দেওয়ায় ৭২,০০০ টাকায় বিক্রয় করা হলো। মুনাফা জাতীয় ব্যয়ের পরিমাণ কত? [ব. বো. '১৯]

(ক) ৬,০০০ টাকা

(খ) ৬,৫০০ টাকা

(গ) ৬,৮০০ টাকা ✔

(ঘ) ৮,০০০ টাকা

(২৩) উদ্বর্তপত্র মিলে যায় কেন? [ব. বো. '১৯]

(ক) সকল লেনদেন হিসাবভুক্ত হওয়ার কারণে

(খ) রেওয়ামিলের যোগফলের সমান হওয়ার কারণে

(গ) হিসাব চক্রের ধাপ অনুসরণ করার কারণে

(ঘ) দু'তরফা দাখিলা পদ্ধতির কারণে

**Ans deoa ny**

# MCQ

(২৪) বিক্রীত পণ্যের ব্যয় ১,০০,০০০ টাকা এবং বিক্রয়ের ওপর মোট লাভের হার ২০% হলে বিক্রয়ের পরিমাণ কত?

[সি. বো. '১৯]

(ক) ১,০০,০০০ টাকা

(খ) ১,১৬,৬৬৭ টাকা

(গ) ১,২০,০০০ টাকা

(ঘ) ১,২৫,০০০ টাকা ✓

# MCQ



উদ্দিপকটি পড়ো এবং ২৫ ও ২৬ নং প্রশ্নের উত্তর দাও।

বিজ্ঞাপন খরচ ৪০,০০০ টাকা এবং বিনামূল্যে পণ্য বিতরণ ১০,০০০ টাকা যা ৪ বছরে অবলোপন করতে হবে। [দি. বো. '১৯]

(২৫) চলতি বছরের বিজ্ঞাপন খরচ কত?

(ক) ৫০,০০০ টাকা
(খ) ৪০,০০০ টাকা
(গ) ১২,৫০০ টাকা ✔
(ঘ) ১০,০০০ টাকা

(২৬) চলতি বছর শেষে বিলম্বিত বিজ্ঞাপন কত টাকা?

(ক) ১০,০০০ টাকা
(খ) ১২,৫০০ টাকা
(গ) ২৫,০০০ টাকা
(ঘ) ৩৭,৫০০ টাকা ✔

# MCQ

উদ্দিপকটি পরো এবং ২৭ ও ২৮ নং প্রশ্নের উত্তর দাও।

রেওয়ামিলে দেওয়া আছে মনিহারি ৭,০০০ টাকা। প্রারম্ভিক মজুদের মধ্যে মনিহারি অন্তর্ভুক্ত আছে ১,০০০ টাকা এবং সমাপনী মজুদের মধ্যে মনিহারি দ্রব্য আছে ২,০০০ টাকা। [দি. বো. '১৯]

(২৭) আয় বিবরণীতে মনিহারি খরচ কত টাকা দেখাতে হবে?

(ক) ৮,০০০ টাকা

(খ) ৭,০০০ টাকা

(গ) ৬,০০০ টাকা ✔

(ঘ) ৫,০০০ টাকা

(২৮) আর্থিক অবস্থার বিবরণীতে অব্যবহৃত মনিহারি কত হবে?

(ক) ১,০০০ টাকা

(খ) ২,০০০ টাকা ✔

(গ) ৪,০০০ টাকা

(ঘ) ৫,০০০ টাকা

# MCQ



(২৯) রেওয়ামিলে বিমার প্রিমিয়াম দেওয়া আছে ২,৪০০ টাকা এবং সমন্বয়ে ইহা বলা ছিল যে, প্রত্যেক বছর ৩১ মার্চ তারিখে বাৎসরিক ভিত্তিতে প্রদান করা হয়। আয় বিবরণীতে কি পরিমাণ বিমার প্রিমিয়াম দেখাতে হবে? [সকল বো. '১৮]

(ক) ১,৬০০ টাকা

(খ) ১,৮০০ টাকা

(গ) ২,৪০০ টাকা ✔

(ঘ) ৩,০০০ টাকা

# MCQ



উদ্দিপকটি পরো এবং ৩০ নং প্রশ্নের উত্তর দাও।

প্রারম্ভিক মজুদ ৩৩,৫০০ টাকা, ক্রয় ৬০,০০০ টাকা, ক্রয় ফেরত ৩,০০০ টাকা ,ক্রয় বাট্টা ২,০০০ টাকা, মজুরি খরচ ১০,০০০ টাকা, অফিস ভাড়া ৬,০০০ টাকা, মেশিনের বহন খরচ ৫,০০০ টাকা, সমাপনী মজুদ ৭০,০০০ টাকা (বাজার মূল্য ৪৫,০০০ টাকা)। [সকল বোর্ড '১৮]

(৩০) উপরিউক্ত তথ্যের আলোকে নিট ক্রয়মূল্য কত?

(ক) ৫৩,৫০০ টাকা
(খ) ৫৫,০০০ টাকা ✓
(গ) ৬৫,০০০ টাকা
(ঘ) ৯৮,৫০০ টাকা

(৩১) কোনটি আর্থিক অবস্থার বিবরণীতে অসমন্বয়কৃত ব্যয় হিসেবে দেখানো হয়? [চ. বো. '১৯]

(ক) শেয়ার অধিকার
(খ) শেয়ার মূলধন
(গ) শেয়ার অবহার ✓
(ঘ) প্রতিপূরক তহবিল

# MCQ

(৩২) সামা কোম্পানি ২০১৮ সালের আয় বিবরণীতে যে সকল লেনদেন লিপিবদ্ধ করা হবে তা হলো- বিক্রয় ৫,৫০,০০০ টাকা, বিক্রীত পণ্যের ব্যয় ১,৩০,০০০ টাকা এবং পরিচালন ব্যয় ৭০,০০০ টাকা। অন্যান্য আয় ১০,০০০ টাকা। উক্ত কোম্পানির মোট মুনাফা ও নিট মুনাফা কত হবে? [সি. বো. '১৯]

(ক) ৪,৭০,০০০ টাকা ও ৪,১০,০০০ টাকা

(খ) ৪,২০,০০০ টাকা ও ৩,৬০,০০০ টাকা ✔

(গ) ৪,৩০,০০০ টাকা ও ৩,৫০,০০০ টাকা

(ঘ) ৪,১০,০০০ টাকা ও ৩,৪০,০০০ টাকা

(৩৩) মুনাফাবিহীন পণ্য বিক্রয়ের ফলে কারবারের [সি. বো. '১৯]

(i) বিক্রীত পণ্যের ব্যয় হ্রাস পায়

(ii) পরিচালন আয় হ্রাস পায়

(iii) মূলধনী আয় হ্রাস পায়

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii ✔

(খ) i ও iii

(গ) ii ও iii

(ঘ) i, ii ও iii

# MCQ



❑ উদ্দীপকটি পড়ে ৩৪ ও ৩৫ নং প্রশ্নের উত্তর দাও :

সনম লিমিটেড-এর রেওয়ামিলে সুনাম ১,০০,০০০ টাকা এবং শেয়ার অধিহার ৮০,০০০ টাকা দেওয়া আছে। সমন্বয়ে বলা হয়েছে শেয়ার অধিহার সুনামের সাথে সমন্বয়পূর্বক অবলোপন করতে হবে। [সি. বো. '১৯]

(৩৪) আর্থিক অবস্থার বিবরণীতে এর প্রভাব কী হবে?

(ক) স্থায়ী সম্পদ ৮০,০০০ টাকা কমবে
(খ) চলতি সম্পদ ৮০,০০০ টাকা কমবে
(গ) দীর্ঘমেয়াদি দায় ৮০,০০০ টাকা কমবে
(ঘ) সঞ্চিতি ৮০,০০০ টাকা বৃদ্ধি পাবে ✔

(৩৫) সুনামের টাকা শেয়ার অধিহার দ্বারা অবলোপনের পর অবশিস্ট সুনামের টাকা চলতি বছরের মুনাফা দ্বারা অবলুপ্ত করলে-

(i) পরিচালন ব্যয় ২০,০০০ টাকা বৃদ্ধি পাবে
(ii) নিট মুনাফা ২০,০০০ টাকা কমবে
(iii) সম্পদ ও দায় উভয় পাশে ২০,০০০ টাকা কমবে।

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii
(খ) i ও iii
(গ) ii ও iii
(ঘ) i, ii ও iii ✔

DOWNLOAD THE APP

# MCQ

10 MINUTE SCHOOL

(৩৬) প্রারম্ভিক মজুত মাল ৩০,০০০ টাকা, ক্রয় ১,২০,০০০ টাকা, বিক্রয় ১,০০,০০০ টাকা। বিক্রয়ের উপর মুনাফা ২০% হলে সমাপনী মজুতের পরিমাণ কত? [সি. বো. '১৯]

(ক) ২০,০০০ টাকা

(খ) ৭০,০০০ টাকা। ✔

(গ) ২৬,০০০ টাকা

(ঘ) ৮০,০০০ টাকা

(৩৭) অসমতি ব্যয় হলো- [সি. বো. '১৯]

(i) বিলম্বিত বিজ্ঞাপন

(ii) শেয়ার বাট্টা

(iii) নিট ক্ষতি

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) i ও iii

(গ) ii ও iii

(ঘ) i, ii ও iii ✔

# MCQ



❑ উদ্দীপকটি পড়ে ৩৮ ও ৩৯ নং প্রশ্নের উত্তর দাও :

মুনমুন লিমিটেডের ২০১৮ সালের শুরুতে কলকব্জার উদ্বৃত্ত ছিল ৮০,০০০ টাকা। সে বছর আরও ৫০,০০০ টাকার নতুন যন্ত্রপাতি ক্রয় করা হয় এবং তার পরিবহন ও সংস্থাপন বাবদ যথাক্রমে ১০,০০০ টাকা ও ১৮,০০০ টাকা ব্যয় করা হয়। নতুন যন্ত্রপাতি বছরের মাঝামাঝি সময়ে ক্রয় করা হয়েছিল। বছর শেষে আর্থিক বিবরণীতে ঐ কলকব্জার মূল্য প্রদর্শিত হয়েছে ১,৪৬,১০০ টাকা। বার্ষিক বিমা খরচ ছিল ৫,০০০ টাকা। [ব. বো. '১৯]

(৩৮) আয় বিবরণীতে কত টাকা অবচয় হিসেবে দেখানো হয়েছে?

(ক) ১,৯০০ টাকা
(খ) ১১,৯০০ টাকা ✓
(গ) ১৬,৯০০ টাকা
(ঘ) ১৮,৯০০ টাকা

(৩৯) প্রতিষ্ঠানটির অবচয় ধার্যের হার কত ছিল?

(ক) ৮%
(খ) ১০% ✓
(গ) ১২%
(ঘ) ১৪%

# MCQ

(৪০) যৌথমূলধনী কারবারগুলো লভ্যাংশ প্রদান করে— [ব. বো. '১৯]

(ক) আদায়কৃত মূলধনের উপর

(খ) তলবকৃত মূলধনের উপর

(গ) বিলিকৃত মূলধনের উপর

(ঘ) অনুমোদিত মূলধনের উপর ✓

(৪১) সমাপনী মজুদ মূল্যায়নের পর যদি পণ্য আগুনে বিনষ্ট হয় এবং বিমা কোম্পানি কোনো ক্ষতিপূরণ দিতে অস্বীকৃতি জানায় তবে আর্থিক বিবরণীতে এর ব্যবহার হবে- [ব. বো. '১৯]

(i) বিক্রীত পণ্যের ব্যয় নির্ণয়ে বিয়োগ

(ii) সমাপনী মজুদ পণ্য হতে বিয়োগ

(iii) আয় বিবরণীতে অস্বাভাবিক ক্ষতি হিসেবে বিয়োগ

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii

(খ) i ও iii

(গ) ii ও iii

(ঘ) i, ii ও iii ✓

# MCQ

(৪২) নিচের কোনটি কাল্পনিক সম্পদ? [ব. বো. '১৯]

(ক) সুনাম
(খ) পণ্যস্বত্ব
(গ) ঋণপত্রের অবহার ✓
(ঘ) ট্রেডমার্ক

(৪৩) চলতি বৎসরে মোট বিজ্ঞাপন বাবদ ব্যয় ৬৫,০০০ টাকা। এর দুই-পঞ্চমাংশ অবলোপন করা হলে বিলম্বিত বিজ্ঞাপনের পরিমাণ কত? [ব. বো. '১৯]

(ক) ১৩,০০০ টাকা
(খ) ২৬,০০০ টাকা
(গ) ৫২,০০০ টাকা
(ঘ) ৩৯,০০০ টাকা ✓

# MCQ



(৪৪) কোনটি আর্থিক বিবরণীর অংশ নয়? [ব. বো. '১৯]

(ক) নগদ প্রবাহ বিবরণী

(খ) আয় বিবরণী

(গ) রেওয়ামিল ✓

(ঘ) সংরক্ষিত আয় বিবরণী

(৪৫) ঋণপত্রের ক্রেতারা কোম্পানির- [ব. বো. '১৯]

(ক) উদ্যোক্তা

(খ) মালিক

(গ) পাওনাদার ✓

(ঘ) প্রবর্তক

# MCQ



(৪৬) আর্থিক বিবরণী কত সময়ের জন্য তৈরি করা হয়- [দি. বো. '১৯]

(ক) ১ বছরের জন্য
(খ) ৬ মাসের জন্য
(গ) ১ মাসের জন্য
(ঘ) যেকোনো উপযুক্ত সময়ের জন্য ✔

(৪৭) অলীক সম্পদ হলো— [দি. বো. '১৯]

(i) শেয়ার অধিকার
(ii) প্রাথমিক খরচ
(iii) অবলেখকের দস্তুরি

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii
(খ) i ও iii
(গ) ii ও iii ✔
(ঘ) i, ii ও iii

# MCQ



(৪৮) বিক্রয়যোগ্য পণ্যের ব্যয় থেকে সমাপনী মজুদ পণ্য বাদ দিলে কী পাওয়া যায়? [সকল বোর্ড '১৮]

(ক) প্রারম্ভিক মজুদ পণ্য
(খ) নিট ক্রয়
(গ) নিট বিক্রয়
(ঘ) বিক্রীত পণ্যের ব্যয়

(৪৯) হিসাববিজ্ঞানের কোন নীতি অনুযায়ী স্থায়ী সম্পত্তি লিপিবদ্ধ করা হয়? [সকল বোর্ড '১৮]

(ক) পূর্ণ প্রকাশ
(খ) রক্ষণশীলতা
(গ) ঐতিহাসিক মূল্য
(ঘ) বস্তুনিষ্ঠতা

(৫০) কোন পদ্ধতিতে সম্পত্তির ক্রয়মূল্যের ওপর প্রতিবছর নির্দিষ্ট হারে অবচয় ধার্য করা হয়? [ঢা. বো. '১৭]

(ক) সরল রৈখিক
(খ) দ্বৈতহ্রাসমান
(গ) ক্রমহ্রাসমান
(ঘ) বার্ষিক কিস্তি

# MCQ



❑ উদ্দীপকটি পড়ে ৫১, ৫২ ও ৫৩ নং প্রশ্নের উত্তর দাও :

রাফিদ লি, এর বই থেকে নিম্নোক্ত তথ্যসমূহ নেওয়া হয়েছে: ক্রয় ১,৮০,০০০ টাকা, ক্রয় ফেরত ৫,০০০টাকা, বিক্রয় ৩,০০,০০০ টাকা, প্রারম্ভিক মজুদ ৩০,০০০ টাকা, বিক্রয় বাট্টা ৪,০০০ টাকা, সমাপণী মজুদ ২০,০০০ টাকা, ক্রয় বাট্টা ১,০০০ টাকা এবং বিক্রয় ফেরত ৭,০০০ টাকা। [ঢা. বো. '১৭]

(৫১) রাফিদ লি. এর নিট ক্রয় কত?

(ক) ১,৭৩,০০০ টাকা ✔
(খ) ১,৮৫,০০০ টাকা
(গ) ১,৮০,০০০ টাকা
(ঘ) ১,৮২,০০০ টাকা

(৫২) রাফিদ লি. এর বিক্রীত পণ্যের ব্যয় কত?

(ক) ১,৭৩,০০০ টাকা
(খ) ১,৮৩,০০০ টাকা ✔
(গ) ২,০৩,০০০ টাকা
(ঘ) ২,২৩,০০০ টাকা

(৫৩) রাফিদ লি. এর মোট লাভ কত?

(ক) ১,০৬,০০০ টাকা ✔
(খ) ১,৮৩,০০০ টাকা
(গ) ১,৯০,০০০ টাকা
(ঘ) ২,৮৯,০০০ টাকা

# MCQ

(৫৪) একটি কোম্পানির আয়কর প্রদেয় হয়, [ঢা. বো. '১৭]

(i) নিট মুনাফার ওপর

(ii) মোট মুনাফার ওপর

(iii) পরিচালন মুনাফার ওপর

নিচের কোনটি সঠিক?

(ক) i ✔
(খ) i ও iii
(গ) ii
(ঘ) i, ii ও iii

(৫৫) বিক্রয় থেকে বিক্রীত পণ্যের ব্যয় বাদ দিলে আমরা কী পাব? [ঢা. বো. '১৭]

(ক) নিট মুনাফা
(খ) মোট মুনাফা
(গ) পরিচালনা মুনাফা
(ঘ) অপরিচালন মুনাফা ✔

## MCQ

❑ উদ্দীপকটি পড়ে ৫৬ ও ৫৭ নং প্রশ্নের উত্তর দাও :

জালাল লিমিটেড-এর ১ জানুয়ারি, ২০১৬ তারিখে ৫০,০০০ টাকার যন্ত্রপাতি ছিল। সে বছর আরও ৪০,০০০ টাকা নতুন যন্ত্রপাতি ক্রয় করে। তার পরিবহন বাবদ ৫,০০০ টাকা এবং সংস্থাপন বাবদ ১২,০০০ টাকা ব্যয় করা হলো। বছর শেষে আর্থিক বিবরণীতে ঐ যন্ত্রের মূল্য প্রদর্শিত হয়েছে ৯৪,১৬০ টাকা। [রা. বো. '১৭]

(৫৬) আয় বিবরণীতে কত টাকা অবচয় হিসেবে দেখানো হয়েছে?

(ক) ১,৯০০ টাকা ✔(খ) ১২,৮৪০ টাকা

(গ) ১৬,৯০০ টাকা (ঘ) ১৮,৯০০ টাকা

(৫৭) প্রতিষ্ঠানটির অবচয় ধার্যের হার কত ছিল?

(ক) ৮%

(খ) ১০%

✔(গ) ১২%

(ঘ) ১৪%

# MCQ



(৫৮) আয় বিবরণী তৈরি করার সময় মুনাফাবিহীন বিক্রয় [রা. বো. '১৭]

(i) বিক্রয় থেকে বাদ যায়

(ii) ক্রয় থেকে বাদ যায়

(iii) মুনাফা থেকে বাদ যায়

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii
(খ) i ও iii
(গ) ii
(ঘ) i, ii ও iii

(৫৯) কোন কোম্পানির কর পরবর্তী মুনাফার পরিমাণ ৪,৫০,০০০ টাকা। যদি করের হার ৪০% হয় তবে করপূর্ব মুনাফার পরিমাণ কত? [রা. বো. '১৭]

(ক) ৭,০০,০০০ টাকা

(খ) ৮,০০,০০০ টাকা

(গ) ৮,৫০,০০০ টাকা

(ঘ) ৭,৫০,০০০ টাকা

# MCQ

(৬০) মুনাফাবিহীন বিক্রয় ২৫,০০০ টাকা আয় বিবরণীতে দেখাতে হয়- [য. বো. '১৭]

(i) ক্রয় হতে হতে বাদ

(ii) বিক্রয় হতে হতে বাদ

(iii) মুনাফা থেকে বাদ যায়

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii ✓

(খ) i ও iii

(গ) ii

(ঘ) i, ii ও iii

# অনুপাতের সংজ্ঞা (Definition of Ratio)

- প্রাসঙ্গিক দুটি বিষয়ের পারসম্পরিক সম্পর্কের সংখ্যাগত প্রকাশকে অনুপাত বলে। অর্থাৎ একটি বিষয়ের সাথে অপর একটি বিষয়ের তুলনামূলক সম্পর্ক গাণিতিক পদ্ধতিতে প্রকাশ করাকে অনুপাত বলে।

- বিশদ আয় বিবরণী ও আর্থিক অবস্থার বিবরণীর বিভিন্ন বিষয়ের মধ্যে অথবা এক বছরের সাথে অন্য বছরের বিভিন্ন বিষয়ের মধ্যে  অথবা এক বছরের সাথে অন্য বছরের বিভিন্ন বিষয়ের সম্পর্ক প্রকাশের গাণিতিক মাধ্যমকে অনুপাত বলে।

# অনুপাতের প্রকারভেদ



১).তারল্য/স্বল্পকালীন স্বচ্ছলতা যাচাইয়ের অনুপাত সমূহ

২). মূলধন কাঠামো/ দীর্ঘকালীন স্বচ্ছলতা যাচাইয়ের অনুপাত সমূহ

৩). মুনাফা অর্জনের ক্ষমতা যাচাইয়ের অনুপাত সমূহ

৪). পরিচালন দক্ষতা যাচাইয়েরঅনুপাত সমূহ

# ১).চলতি অনুপাত(Current Ratio):-

- যে অনুপাতের সাহায্যে প্রতিষ্ঠানের চলতি সম্পদ ও চলতি দায়ের সম্পর্ক জানা যায় তাকে চলতি অনুপাত বলে। এ অনুপাতের মাধ্যমে চলতি সম্পদ থেকে চলতি দায় পরিশোধ করার ক্ষমতা জানা যায়।

$$\text{চলতি অনুপাত} = \frac{\text{চলতি সম্পদ}}{\text{চলতি দায়}}$$

এখানে, চলতি সম্পদ= নগদ তহবিল + ব্যাংক জমা + প্রাপ্যহিসাব (প্রাপ্য হিসাব (দেনাদার)) + প্রাপ্য নোট + সমাপনি মজুদ পণ্য + অগ্রিম খরচ + স্বল্পমেয়াদি বিনিয়োগ + প্রাপ্য আয়

চলতি দায় = প্রদেয় হিসাব (পাওনাদার) + প্রদেয় নোট + ঘোষণাকৃত লভ্যাংশ + বকেয়া খরচাবলি + আয়কর সঞ্চিতি + অদাবীকৃত লভ্যাংশ + স্বল্পমেয়াদী বাণিজ্যিক ঋণ + ব্যাংক জমাতিরিক্ত + কর্মচারীদের কল্যান/পেনশন তহবিল + অগ্রিম প্রাপ্ত আয়।

## ২). তরল / ত্বরিত/দ্রুত/অগ্নি পরীক্ষা অনুপাত (Liquid/Quick / Acid Test Ratio):-

- তাৎক্ষণিক দায় পরিশোধ করার ক্ষমতা জানার জন্য তরল সম্পদ ও তরল দায় নিয়ে যে অনুপাত নির্ণয় করা হয় তাকে তরল/ত্বরিত/দ্রুত/অগ্নি পরীক্ষা অনুপাত বলে। চলতি সম্পদের মধ্যে যেগুলো দ্রুত নগদ টাকায় রুপান্তর করা যায় সেগুলোকে তরল সম্পদ এবং চলতি দায়ের মধ্যে যেগুলো দ্রুত পরিশোধ করতে হয় সেগুলোকে তরল দায় বলে। এ অনুপাতের সুত্র নিম্নরূপঃ-

$$\text{তরল/ত্বরিত/দ্রুত/অগ্নি পরীক্ষা অনুপাত} = \frac{\text{তরল সম্পদ}}{\text{চলতি দায়}}$$

আ. মান :- ১ : ১

এখানে,

তরল সম্পদ = চলতি সম্পদ-(মজুদ পণ্য + অগ্রিম খরচ)

উল্লেখ্য যে, কর্মচারী কল্যান তহবিল / পেনশন তহবিল তরল দায় হিসেবে বিবেচনা না করাই শ্রেয়। কারণ এগুলো পরিশোধ করার জন্য খুব তাড়া থাকে না।

## ৩). কার্যকরি মূলধন/চলতি মূলধন অনুপাত (Working Captial Ratio):-

- কার্যকরি মূলধনকে চলতি দায় দ্বারা ভাগ করে যে অনুপাত নির্ণয় করা হয় তাকে কার্যকরি মূলধন / চলতি মূলধন অনুপাত বলে। অন্যভাবে বলা যায় চলতি অনুপাতে যে পরিমাণ অতিরিক্ত চলতি সম্পদ থাকে তাকেই কার্যকরি মূলধন অনুপাত বলে। এ অনুপাতের সূত্র নিম্নরূপঃ-

$$\text{কার্যকরি মূলধন / চলতি মূলধন অনুপাত} = \frac{\text{কার্যকরি মূলধন}}{\text{চলতি দায়}}$$

এখানে, কার্যকরি মূলধন = চলতি সম্পদ - চলতি দায়

চ.স:চল.দায়

↓ ↓

❖ চলতি অনুপাত = ৩ : ২ . চলতি সম্পদ ৯০০০ টাকা হলে, চলতি দায় কত?

চলতি সম্পদ-

চ.স = ৩x

চ.দ = ২x

$$৩x = ৯০০০$$

$$x = \frac{৯০০০}{৩} = ৩,০০০.$$

$$\therefore ২x = ২\times ৩,০০০ = ৬,০০০$$

চলতি দায় –

∴ চলতি দায় = ৬,০০০ টাকা।

কার্যকরী মূলধন ↓ চলতি দায় ↓

❖ কার্যকারী মূলধন অনুপাত = ৩ : ২ , চলতি সম্পদ ১৫,০০০ টাকা হলে, চলতি দায় কত?

কার্যকরী মূলধন= ৩x

চলতি দায়= ২x

চলতি সম্পদ= ৩x + ২x = ৫x

৫x = ১৫,০০০

x = ৩,০০০

চলতি দায়= ২x = ২ × ৩,০০০ = ৬,০০০

## ৪). নগদ ও চলতি দায় অনুপাত:-

- যে অনুপাতের সাহায্যে প্রতিষ্ঠানের নগদ ও চলতি দায়ের সম্পর্ক জানা যায় তাকে নগদ ও চলতি দায় অনুপাত বলে। এ অনুপাতের মাধ্যমে তাৎক্ষণিক ভাবে নগদ টাকা দিয়ে চলতি দায় পরিশোধ করার ক্ষমতা জানা যায়।

এ অনুপাতের সূত্র নিম্নরূপঃ-

$$\text{নগদ ও চলতি দায় অনুপাত} = \frac{\text{নগদ}}{\text{চলতি দায়}}$$

## ৫). দায়-মালিকানা অনুপাত (Debt Equity Ratio):-

- যে অনুপাতের সাহায্যে প্রতিষ্ঠানের মালিকানাস্বত্ব ও বহির্দায়ের সম্পর্ক নির্ণয় করা হয় তাকে দায়-মালিকানা অনুপাত বলে। প্রতিষ্ঠান কোন দায়ের উপর বেশি নির্ভরশীল তা এ অনুপাত হতে জানা যায়। এ অনুপাতের সুত্র নিম্নরুপ :-

$$\text{দায়-মালিকানা অনুপাত} = \frac{\text{বর্হিদায়}}{\text{মালিকানা তহবিল}}$$

এখানে, মালিকানা তহবিল = শেয়ার মূলধন+ সঞ্চিতি ও উদ্বৃত্তসমূহ + ঘোষণাকৃত লভ্যাংশ + অদাবিকৃত লভ্যাংশ-ভূয়া সম্পদ

= শেয়ার মূলধন + সাধারণ সঞ্চিতি + লভ্যাংশ সমতাকরণ তহবিল + প্রতিপূরক তহবিল + শেয়ার অধিহার + নিট লাভের উদ্বৃত্ত + ঘোষনাকৃত লভ্যাংশ + অদাবিকৃত লভ্যাংশ - ভূয়া সম্পদ

বহির্দায় = দীর্ঘমেয়াদী ঋণ + চলতি দায়- (ঘোষণাকৃত লভ্যাংশ + দাবিহীন লভ্যাংশ)

উল্লেখ্য যে, ঘোষণাকৃত লভ্যাংশ ও আদাবীকৃত লভ্যাংশ চলতি দায় হলেও বহিদায় নয়। এগুলো মালিক পক্ষের প্রাপ্য বিধায় মালিকানা তহবিলের মধ্যে অন্তর্ভুক্ত হবে। আবার অন্য দিকে আয়কর সঞ্চিতি হতে পরের বছরে সরকারকে আয়কর পরিশোধ করতে হয় বিধায় ইহা বহিদায়।

## ৬). মালিকানা মোট সম্পদ অনুপাত (Equity to Total Assets Ratio):-

- প্রতিষ্ঠানের মোট সম্পদর উপর মালিক পক্ষের দাবি কত অংশ তা জানার জন্য যে অনুপাত নির্ণয় করা হয় তাকে মালিকানা মোট সম্পদ অনুপাত বা মালিকানা অনুপাত বলে। এ অনুপাত নির্নয়ের সুত্র নিম্নরুপঃ-

$$\text{মালিকানা-মোট সম্পদ অনুপাত} = \frac{\text{মালিকানা তহবিল}}{\text{মোট সম্পত্তি (ভূয়া সম্পত্তি ছাড়া)}}$$

তাৎপর্যঃ এ অনুপাতের আদর্শ মান ০.৭৫ : ১ ধরা হয় অর্থাৎ মোট সম্পদ ১ টাকা হলে মালিক পক্ষের দাবি হওয়া উচিত ০.৭৫ টাকা। এ অনুপাতের নির্ণীত মান আদর্শ মানের সমান বা এর চেয়ে বেশি হলে অনুপাত সন্তোষজনক এবং কম হলে অসন্তোষজনক।

## ৭). দায়-মোট সম্পদ অনুপাত (Debt To Total Assets Ratio)

- প্রতিষ্ঠানের মোট সম্পদর উপর বাইরের পক্ষের দাবি কত অংশ তা জানার জন্য যে অনুপাত নির্ণয় করা হয় তাকে দায়-মোট সম্পদর অনুপাত বা দায় অনুপাত বলে। এ অনুপাতের সুত্র নিম্নরূপঃ-

$$\text{দায়-মোট সম্পদ অনুপাত} = \frac{\text{বহিদায়}}{\text{মোট সম্পত্তি (ভূয়া সম্পত্তি ছাড়া)}}$$

তাৎপর্যঃ- এ অনুপাতের আদর্শ মান ধরা হয় ০.২৫ : ১। নির্ণীতমান আদর্শ মানের সমান বা কম হলে সন্তোষজনক এবং বেশি হলে অসন্তোষজনক মূলধন কাঠামো বুঝায়।

## ৮). মূলধন গিয়ারিং অনুপাত

শেয়ার → লভ্যাংশ → বাধ্যতামূলক
বন্ড → সুদ → বাধ্যতামূলক

➢ প্রতিষ্ঠানের মোট স্থির খরচযুক্ত তহবিল এবং সাধারণ শেয়ারের মালিকানা তবিলের অনুপাতকে মূলধন গিয়ারিং অনুপাত বলে।

এ অনুপাতের সুত্র নিম্নরূপঃ-

$$\text{মূলধন গিয়ারিং অনুপাত} = \frac{\text{স্থিরখরচযুক্ত তহবিল}}{\text{সাধারণ শেয়ার মালিকানা তহবিল}} \quad \frac{১}{২}$$

স্থির খরচযুক্ত তহবিল = বন্ড + অগ্রাধিকার শেয়ার

বন্ড ↓ সুদ

অগ্রাধিকার শেয়ার ↓ লভ্যাংশ

## ১).তারল্য/স্বল্পকালীন স্বচ্ছলতা যাচাইয়ের অনুপাত সমূহ:-

| ক্রমিক নং | অনুপাতসমূহ | অনুপাত নির্নয়ের সূত্র | আদর্শ মান (প্রচলিত) |
|---|---|---|---|
| ১. | চলতি অনুপাত | চলতি সম্পদ<br>চলতি দায় | ২ : ১ |
| ২. | তরল/ত্বরিত/দ্রুত/অগ্নিপরীক্ষা অনুপাত | তরল সম্পদ<br>চলতি দায় | ১ : ১ |
| ৩. | কার্যকরি মূলধন / চলতি মূলধন অনুপাত | কার্যকরি মূলধন / চলতি মূলধন<br>চলতি দায় | ১ : ১ |
| ৪. | নগদ ও চলতি দায় অনুপাত | নগদ তহবিল<br>চলতি দায় | ০.২৫ : ১ |

## ২). মূলধন কাঠামো/ দীর্ঘকালীন স্বচ্ছলতা যাচাইয়ের অনুপাত সমূহঃ-

| ক্রমিক নং | অনুপাতসমূহ | অনুপাত নির্নয়ের সূত্র | আদর্শ মান (প্রচলিত) |
|---|---|---|---|
| ১. | দায় – মালিকানা অনুপাত | বর্হিদায় / মালিকানা তহবিল | ০.৩৩ : ১ (লবকে হর দ্বারা ভাগ করার ক্ষেত্রে) অথবা ১ : ৩ (হরকে লব দ্বারা ভাগ করার ক্ষেত্রে) |
| ২. | মালিকানা অনুপাত / মালিকানা মোট সম্পদ অনুপাত | মালিকানা তহবিল / মোট সম্পদ (ভূয়া সম্পদ বাদ) | ০.৭৫ : ১ / ৩ : ৪ |
| ৩. | দায় অনুপাত / দায় মোট সম্পদ অনুপাত | বহিদায় / মোট সম্পদ (ভূয়া সম্পদ বাদ) | ০.২৫: (লবকে হর দ্বারা ভাগ করার ক্ষেত্রে) অথবা ১ : ৪ (হরকে লব দ্বারা ভাগ করা ক্ষেত্রে) |
| ৪. | মূলধন গিয়ারিং অনুপাত | স্থির খরচযুক্ত তহবিল / সাধারণ শেয়ারের মালিকানা তহবিল | ০.৫ : ১ (লবকে হর দ্বারা ভাগ করার ক্ষেত্রে) অথবা ১ : ২ (হরকে লব দ্বারা ভাগ করার ক্ষেত্রে) |

# PROBLEM

- ২০১৪ সালের ৩১ শে ডিসেম্বর তারিখে প্রকৃত জোড় কানন কোম্পানি লিমিটেড- এর আর্থিক অবস্থার বিবরণী নিচে প্রদত্ত হলোঃ-

**জোড় কানন কোম্পানি লিমিটেড-এর**
**আর্থিক অবস্থার বিবরণী**
**৩১ ডিসেম্বর, ২০১৪**

| সম্পদসমূহ | টাকা | টাকা |
|---|---|---|
| সুনাম (ক্রয় মূল্য) | ১০,০০০ | |
| দালানকোঠা | ১,২৫,০০০ | |
| কলকব্জা ও যন্ত্রপাতি | ৮৭,৫০০ | |
| আসবাবপত্র | ৭,৫০০ | |
| প্রাপ্য হিসাব (প্রাপ্য বিল) | ৫,০০০ | |
| মজুদ পণ্য | ৪২,৫০০ | |
| প্রাপ্য হিসাব (বিবিধ দেনাদার) | ৭,৫০০ | |
| হাতে নগদ | ৩,০০০ | ২,৮৭,৫০০ |

# PROBLEM



| শেয়ারহোল্ডারদের স্বত্ব ও দায়সমূহঃ | টাকা | টাকা |
|---|---|---|
| শেয়ার মূলধন | ২,০০,০০০ | |
| সাধারণ সঞ্চিতি | ১০,০০০ | |
| সংরক্ষিত আয় বিবরণী | ৭,৫০০ | |
| ১০% ঋণপত্র | ৫০,০০০ | |
| প্রদেয় হিসাব (পাওনাদার) | ১৪,০০০ | |
| ব্যাংক জমাতিরিক্ত | ৩,৫০০ | |
| প্রদেয় মোট (প্রদেয় বিল) | ২,৫০০ | ২,৮৭,৫০০ |

তোমার করণীয় :- (ক) চলতি অনুপাত (খ) ত্বরিত অনুপাত (গ) কার্যকর মূলধন অনুপাত (ঘ) দায়- মালিকানা অনুপাত

# Solution

(ক). চলতি অনুপাত $= \frac{\text{চলতি সম্পদ}}{\text{চলতি দায়}}$

$= \frac{৫৭,৫০০}{২০,০০০}$

= ২.৮৮ : ১

এখানে, চলতি সম্পদ= প্রাপ্য নোট + মজুদ পণ্য + প্রাপ্য হিসাব + হাতে নগদ

= ৫,০০০ + ৪২,৫০০ + ৭,০০০ + ৩,০০০

= ৫৭,৫০০

চলতি দায়= প্রদেয় হিসাব + ব্যাংক জমাতিরিক্ত + প্রদেয় নোট

= ৪,০০০ + ৩,৫০০ + ২,৫০০

= ২০,০০০ টাকা

# Solution

(খ) ত্বরিত অনুপাত $= \frac{\text{তরল সম্পদ}}{\text{চলতি দায়}}$

$= \frac{১৫,০০০}{২০,০০০}$

= ০.৭৫ : ১

এখানে, তরল সম্পদ = চলতি সম্পদ - মজুদ পণ্য

= ৫৭,৫০০ – ৪২,৫০০

= ১৫,০০০ টাকা

# Solution

(গ) কার্যকরি মূলধন অনুপাত= $\frac{\text{কার্যকরি মূলধন}}{\text{চলতি দায়}}$

$= \frac{৩৭,৫০০}{২০,০০০}$

= ১.৮৮ : ১

এখানে, কার্যকরি মূলধন = চলতি সম্পদ - চলতি দায়

= ৫৭,৫০০ – ২০,০০০

= ৩৭,৫০০ টাকা

# Solution

(ঘ) দায়-মালিকানা অনুপাত= $\frac{\text{বর্হিদায়}}{\text{মালিকানা তহবিল}}$

$= \frac{৭০,০০০}{২,১৭,৫০০}$

= ০.৩২ : ১

এখানে, বর্হিদায়= চলতি দায় + দীর্ঘমেয়াদী ঋণ (ঋণপত্র)
= ২০,০০০ + ৫০,০০০
= ৭০,০০০

মালিকানা তহবিল = শেয়ার মূলধন + সাধারণ সঞ্চিতি + সংরক্ষিত আয় বিবরণী + ভূয়া সম্পদ
= ২,০০,০০০ + ১০,০০০ + ৭,৫০০ – ০০
= ২,১৭,৫০০ টাকা।

# ১) মোট মুনাফা অনুপাত (Gross Profit Ratio):-

➢ নিট বিক্রয় ও অর্জিত মোট মুনাফার ভিত্তিতে যে শতকরা হার নির্ণয় করা হয় তাকে মোট মুনাফা অনুপাত বলে। এ অনুপাত নির্ণয়ের সূত্র নিম্নরূপঃ-

$$\text{মোট মুনাফা অনুপাত} = \frac{\text{মোট মুনাফা}}{\text{নিট বিক্রয়}} \times ১০০$$

এখানে, মোট মুনাফা = নিট বিক্রয় -বিক্রিত পণ্যের ব্যয়

নিট বিক্রয় = মোট বিক্রয় - বিক্রয় ফেরত - বিক্রয় বাট্টা
অথবা
নিট বিক্রয় = বিক্রিত পণ্যের ব্যয় + মোট মুনাফা

**তাৎপর্যঃ** এ অনুপাতের মাধ্যমে প্রতিষ্ঠানের মুনাফা অর্জনের ক্ষমতা সম্পর্কে জানা যায়। এ অনুপাতের আদর্শ মান ২০%-৩০%। এ অনুপাতের নির্ণীত মান আদর্শ মানের চেয়ে যত বেশি হবে মুনাফা অর্জনের তত অধিক ক্ষমতা নির্দেশ করবে।

## ২) নিট লাভ অনুপাত (Net Profit Ratio):-

- নিট বিক্রয় ও অর্জিত নিট লাভের ভিত্তিতে যে শতকরা হার নির্ণয় করা হয় তাকে নিট লাভ অনুপাত বলে। এ অনুপাতের সূত্র নিম্নরূপঃ-

$$\text{নিট লাভ অনুপাত} = \frac{\text{নিট লাভ}}{\text{নিট বিক্রয়}} \times ১০০$$

উল্লেখ্য যে নিট লাভ বলতে করবাদ নিট লাভকে বুঝায় । তবে প্রশ্নপত্রে করবাদ নিট লাভ উল্লেখ না থাকলে বা করবাদ নিট লাভ নির্ণয় করা না গেলে সেক্ষেত্রে করপূর্ব নিট লাভের ভিত্তিতে অনুপাত নির্ণয় করতে হবে।

**তাৎপর্যঃ** এ অনুপাতের মান যত বেশি হবে মুনাফা অর্জনের ক্ষমতা তত বেশি বুঝাবে। এ অনুপাতের আদর্শ মান করবাদ নিট লাভের ক্ষেত্রে ৫% -১০% এবং করপূর্ব নিট লাভের ক্ষেত্রে ১০%-১৫% ধরা হয়।

## ৩) বিনিয়োজিত মূলধনের আয় অনুপাত (Return on Capital Employed Ratio):-

- বিনিয়োজিত মূলধন ও অর্জিত নিট লাভ্যো ভিত্তিতে যে শতকরা হার নির্ণয় করা হয় তাকে বিনিয়োজিত মূলধনের আয় অনুপাত বলে। বিনিয়োজিত মূলধন বলতে মুনাফা অর্জনের লক্ষ্যে সংগৃহীত দীর্ঘমেয়াদী তহবিলকে বুঝায় যা প্রতিষ্ঠানের সম্পদ অর্জনে ব্যায়িত হয়। এ অনুপাত নির্ণয়ের সূত্র নিম্নরুপঃ-

$$\text{বিনিয়োজিত মূলধনের আয় অনুপাত} = \frac{\text{করবাদ নিট লাভ} + \text{ঋণপত্রের সুদ}}{\text{বিনিয়োজিত মূলধন}} \times ১০০$$

## ৩) বিনিয়োজিত মূলধনের আয় অনুপাত (Return on Capital Employed Ratio):-

$$\text{বিনিয়োজিত মূলধনের আয় অনুপাত} = \frac{\text{করবাদ নিট লাভ} + \text{ঋণপত্রের সুদ}}{\text{বিনিয়োজিত মূলধন}} \times ১০০$$

এখানে বিনিয়োজিত মূলধন নিম্নোক্তভাবে নির্ণয় কর যায়ঃ-

**সম্পদের ভিত্তিতেঃ-**

বিনিয়োজিত মূলধন= মোট সম্পদ (ভূয়া সম্পদ ছাড়া) - চলতি দায়

বিনিয়োজিত মূলধন= স্থায়ী সম্পদ + চলতি সম্পদ - চলতি দায়

বিনিয়োজিত মূলধন = স্থায়ী সম্পদ + কার্যকরী মূলধন

**দায়ের ভিত্তিতেঃ-**

বিনিয়োজিত মূলধন = শেয়ার মূলধন + সঞ্চিতি ও উদ্বৃত্তসমূহ + দীর্ঘমেয়াদী ঋণ - ভূয়া সম্পদ

**তাৎপর্যঃ** এ অনুপাত দ্বারা ব্যবসায় প্রতিষ্ঠানের সাফল্য বা ব্যর্থতা পরিমাপ করা যায়। এ অনুপাতের উচ্চ হার ব্যবসায়ের সাফল্য ও দক্ষতা নিদের্শ করে। পক্ষান্তরে নিম্নহার ব্যবসায়ের ব্যর্থতা ও অদক্ষতা নির্দেশ করে। এ অনুপাতের আদর্শ হার ধরা হয় ১০%-১৫%।

# ৪) বিনিয়োজিত মূলধনের সুদ ও করপূর্ব আয় অনুপাত (Return before interest & Tax on Capital Employed Ratio):-

- ব্যবসায়ের বিনিয়োজিত মূলধনের উপর সুদ ও করপূর্ব আয়ের শতকরা হারকে বিনিয়োজিত মূলধনের উপর সুদ ও করপূর্ব আয় অনুপাত বলা হয়। এ অনুপাত ব্যবসায় প্রতিষ্ঠানের মুনাফা অর্জন ক্ষমতা যাচাই করার সবচেয়ে ফলপ্রসু ও সর্বজন স্বীকৃত পদ্ধতি। এজন্য দীর্ঘমেয়াদী তহবিল সরবরাহকারীদের নিকট এ অনুপাত খুবই গুরুত্বপূর্ণ। এ অনুপাত নির্নয়ের সূত্র নিম্নরূপঃ

$$\text{বিনিয়োজিত মূলধনের সুদ ও করপূর্ব আয় অনুপাত} = \frac{\text{সুদ ও করপূর্ব নিট লাভ}}{\text{বিনিয়োজিত মূলধন}} \times ১০০$$

এখানে, সুদ ও করপূর্ব নিট লাভ = করবাদ নিট লাভ + আয়কর + সুদ

**তাৎপর্যঃ** এ অনুপাতের হার ব্যবাসায়ের সফলতা বা ব্যর্থতা নির্দেশ করে। এ অনুপাতের উচ্চ হার ব্যবসায়ে সফলতা এবং নিম্ন হার ব্যর্থতা নির্দেশ করে। এ অনুপাতের আদর্শ মান ধরা হয় ১৫%-২০%।

## ৫) মজুদ আবর্তন অনুপাত (Stock Turnover Ratio):-

➢ বিক্রিত পণ্যের ব্যয় ও গড় মজুদের মধ্যে সম্পর্ক যে অনুপাতের সাহায্য প্রকাশ করা হয় তাকে মজুদ আবর্তন অনুপাত বলে। এ অনুপাতের মাধ্যমে প্রতিষ্ঠানের মজুদ ব্যবস্থাপনার দক্ষতা মূল্যায়ন করা হয়। এটি দ্বারা একটি নির্দিষ্ট সময়ে কতবার মজুদ পণ্য বিক্রয়ে পরিণত হয়েছে তা জানা যায়। মজুদ পণ্য যত বেশি বার বিক্রয়ে পরিণত হবে ততই প্রতিষ্ঠানের কার্যক্রম বৃদ্ধি পাবে। এ অনুপাত নির্ণয়ের সূত্র নিম্নরূপ:-

$$\text{মজুদ আবর্তন অনুপাত} = \frac{\text{বিক্রীত পণ্যের ব্যয়}}{\text{গড় মজুদ}} \times ১০০$$

এখানে, বিক্রিত পন্যের ব্যয় = নিট বিক্রয় - মোট লাভ

$$\text{গড় মজুদ} = \frac{\text{প্রারম্ভিক মজুদ পণ্য} + \text{সমাপানি মজুদ পণ্য}}{২}$$

## ৫) মজুদ আবর্তন অনুপাত (Stock Turnover Ratio):-

উল্লেখ্য যে, প্রশ্নপত্রে বিক্রিত পণ্যের ব্যয় উল্লেখ না থাকলে অথবা ইহা বের করা না গেলে সেক্ষেত্রে নিট বিক্রয়কে গড় মজুদ দ্বারা ভাগ করে এ অনুপাত নির্ণয় করতে হবে। আবার প্রশ্নপত্রে প্রারম্ভিক মজুদ পণ্য উল্লেখ না থাকলে সেক্ষেত্রে সমাপনি মজুদ পণ্যকেই গড় মজুদ হিসেবে ধরতে হবে। আর সেক্ষেত্রে সমাপনি মজুদকে ২ দ্বারা ভাগ করা যাবে না। শুধুমাত্র দু'টি মজুদ থাকলেই গড় করার জন্য ২ দ্বারা ভাগ করা হয়।

**তাৎপর্যঃ** এ অনুপাত প্রতিষ্ঠানের মজুদ ব্যবস্থাপনার দক্ষতা নির্দেশ করে। অর্থাৎ প্রতিষ্ঠানের ক্রয় ও বিক্রয় বিভাগের সফলতা বা ব্যর্থতা খুজে পাওয়া যায় এ অনুপাতের মাধ্যমে। এ অনুপাতের আদর্শ মান ৮ বার / গুন ধরা হয়। এ অনুপাতের উচ্চ হার মজুদ ব্যবস্থাপনার দক্ষতা এবং নিম্মহার মজুদ ব্যবস্থাপনার অদক্ষতা নির্দেশ করে।

## ৬) প্রাপ্য হিসাব (দেনাদার)) আবর্তন অনুপাত (Accounts Receivable Turnover Ratio):-

- ধারে বিক্রয় ও দেনাদারের মধ্যে সম্পর্ক যে অনুপাতের মাধ্যমে প্রকাশ করা হয় তাকে প্রাপ্য হিসাব (দেনাদার)) আবর্তন অনুপাত বলে। ধারে বিক্রয়ের ফলে সৃষ্ট দেনাদারের নিকট প্রাপ্য অর্থ কতদিন অনাদায়ী থাকে, কিভাবে এবং কোন গতিতে প্রাপ্য হিসাবের নিকট হতে পাওনা অর্থ আদায় করা হয় তা এ অনুপাতের মাধ্যমে জানা যায়। এ অনুপাত নির্ণয়ের সূত্র নিম্নরূপ:-

$$\text{প্রাপ্য হিসাব (দেনাদার) আবর্তন অনুপাত} = \frac{\text{ধারে বিক্রয়}}{\text{গড় (প্রাপ্য হিসাব + প্রাপ্য নোট)}}$$

$$\text{গড় আদায় সময়} = \frac{\text{৩৬৫}}{\text{প্রাপ্য হিসাব আবর্তন অনুপাত}} \quad \text{বা} \quad \frac{\text{গড় প্রাপ্য হিসাব}}{\text{ধারে বিক্রয়}} \times \text{৩৬৫}$$

উল্লেখ্য যে, ব্যবহারিক সমস্যায় ধারে বিক্রয় উল্লেখ্য না থাকলে সেক্ষেত্রে বিক্রয়ের ভিত্তিতেই এ অনুপাত নির্ণয় করতে হবে।

**তাৎপর্যঃ** এ অনুপাতের আদর্শ মান ৪ থেকে ৬ বার / গুন। অর্থাৎ ধারে বিক্রয়ের পাওনা অর্থ ৬০ থেকে ৯০ দিনের মধ্যে আদায় হওয়া বাঞ্চনীয়।

## ৭) প্রদেয় হিসাব (পাওনাদার)) আবর্তন অনুপাত (Accounts Payable Turnover Ratio):-

➢ ধারে ক্রয় ও প্রদেয়হিসাবের মধ্যে সম্পর্ক যে অনুপাতের মাধ্যমে প্রকাশ করা হয় তাকে প্রদেয় হিসাব আবর্তন অনুপাত বলে। এ অনুপাতের মাধ্যমে প্রদেয় হিসাব (পাওনাদার) বৃন্দের পাওনা অর্থ কত দ্রুত পরিশোধ করা হচ্ছে তা জানা যায়। এখানে এ অনুপাত নির্ণয়ের সূত্র নিম্নরুপ:-

$$\text{প্রদেয় হিসাব (পাওনাদার) আবর্তন অনুপাত} = \frac{\text{ধারে ক্রয়}}{\text{গড় প্রদেয় হিসাব + প্রদেয় নোট}}$$

$$\text{গড় পরিশোধ সময়} = \frac{৩৬৫}{\text{প্রদেয় হিসাব আবর্তন অনুপাত}} \text{ বা } \frac{\text{গড় প্রদেয় হিসাব}}{\text{ধারে ক্রয়}} \times ৩৬৫$$

উল্লেখ্য যে, ব্যবহারিক সমস্যায় ধারে ক্রয় উল্লেখ না থাকলে ক্রয়ের ভিত্তিতেই এ অনুপাত নির্ণয় করতে হবে।

**তাৎপর্যঃ** এ অনুপাতের আদর্শ মান ৬ থেকে ৮ বার। অর্থাৎ ৪৫ থেকে ৬০ দিনের মধ্যে ধারে ক্রয়ের প্রদেয় অর্থ পরিশোধ করা বাঞ্চনীয়।

## ৮) বিনিয়োজিত মূলধন আবর্তন অনুপাত (Capital Employed Turnover Ratio):-

- বিনিয়োজিত মূলধন ও বিক্রয়ের মধ্যে সম্পর্ক যে অনুপাতের সাহায্যে প্রকাশ করা হয় তাকে বিনিয়োজিত মূলধন আবর্তন অনুপাত বলে। বিনিয়োজিত মূলধন নির্দিষ্ট সময়ে কতবার আবর্তন হয়েছে অর্থাৎ বিক্রয়ের মাধ্যমে বিনিয়োজিত মূলধন কতবার পুনরুদ্ধার হয়েছে তা এ অনুপাত হতে জানা যায়। এ অনুপাত নির্ণয়ের **সূত্র** নিম্নরূপ:-

$$\text{বিনিয়োজিত মূলধন আবর্তন অনুপাত} = \frac{\text{নিট বিক্রয়}}{\text{বিনিয়োজিত মূলধন}}$$

**তাৎপর্যঃ** এ অনুপাতের উচ্চ হার প্রতিষ্ঠানের ব্যবস্থাপনার দক্ষতা এবং নিম্নহার ব্যবস্থাপনার অদক্ষতা নির্দেশ করে। সাধারণত এ অনুপাতের আদর্শ মান ৩ থেকে ৫ বার ধরা হয়।

# Problem

আটলান্টা কোম্পানি লিমিটেড-এর নিম্নে প্রদত্ত তথ্য হতে,

| সম্পদসমূহ | টাকা | টাকা |
| --- | --- | --- |
| ভূমি ও দালানকোঠা | ৮,০০,০০০ | |
| আসবাবপত্র | ৩,০০,০০০ | |
| মজুদ পণ্য ✓ | ৫,০০,০০০ | |
| নগদ তহবিল | ২,০০,০০০ | |
| প্রাপ্য হিসাব | ৪,৭৫,০০০ | |
| অগ্রিম ভাড়া | ২৫,০০০ | ২৩,০০,০০০ |

(ক) চলতি অনুপাত

(খ) তরল অনুপাত

(গ) চলতি মূলধন অনুপাত

(ঘ) মজুদ আবর্তন অনুপাত এবং

(ঙ) প্রাপ্য হিসাব (দেনাদার) আবর্তন অনুপাত নির্ণয় কর এবং তাৎপর্য ব্যাখ্যা কর।

# Problem

| শেয়ারহোল্ডারদের স্বত্ব ও দায়সমূহঃ | টাকা | টাকা |
|---|---|---|
| শেয়ার মূলধন | ১৪,০০,০০০ | |
| বিশদ আয় বিবরণী | ৩,০০,০০০ | |
| ব্যাংক জমাতিরিক্ত | ১,০০,০০০ | |
| বকেয়া বেতন | ২০,০০০ | |
| প্রদেয় হিসাব | ৩,৫০,০০০ | |
| প্রদেয় নোট | ১,৩০,০০০ | ২৩,০০,০০০ |

অন্যান্য তথ্যাবলিঃ

ধারে বিক্রয় ৩৫,০০,০০০ প্রায় মজুদ ২,০০,০০০

# Solution

(ক) চলতি অনুপাত $= \dfrac{\text{চলতি সম্পদ}}{\text{চলতি দায়}}$

$= \dfrac{১২,০০,০০০}{৬,০০,০০০}$

$= ২ : ১$

এখানে, চলতি সম্পদ= মজুদ পণ্য + প্রাপ্য হিসাব + নগদ তহবিল + অগ্রিম ভাড়া
= ৫,০০,০০০ + ৪,৭৫,০০০ + ২,০০,০০০ + ২৫,০০০
= ১২,০০,০০০ টাকা

চলতি দায়= প্রদেয় হিসাব + ব্যাংক জমাতিরিক্ত + প্রদেয় নোট + বকেয়া বেতন
= ৩,৫০,০০০ + ১,০০,০০০ + ১,৩০,০০০ + ২০,০০০
= ৬,০০,০০০ টাকা

**মন্তব্য:** এই অনুপাতটির আদর্শ মান ২ : ১ । এখানে নির্ণীত মান ২ : ১ যা কিনা আদর্শ অনুপাতের সমপরিমাণ। সুতরাং আমরা বলতে পারি চলতি অনুপাতটির মান সন্তোষজনক।

# Solution

(খ) তারল্য অনুপাত $= \frac{\text{তরল সম্পদ}}{\text{চলতি দায়}}$

$= \frac{৬,৭৫,০০০}{৬,০০,০০০}$

= ১.১৩ : ১

এখানে, তরল সম্পদ = চলতি সম্পদ – (মজুদ পণ্য + অগ্রিম ভাড়া)

= ১২,০০,০০০ - (৫,০০,০০০ + ২৫,০০০)

= ৬,৭৫,০০০ টাকা

**মন্তব্য:** এই অনুপাতটির আদর্শ মান ১ : ১। এখানে নির্ণীত মান ১.১৩ : ১ যা কিনা আদর্শ অনুপাত থেকে কিছুটা বেশি, সুতরাং উক্ত অনুপাতটির মান সন্তোষজনক।

# Solution

(গ) চলতি মূলধন অনুপাত = $\frac{\text{চলতি মূলধন}}{\text{চলতি দায়}}$

$= \frac{৬,০০,০০০}{৬,০০,০০০}$

= ১ : ১

এখানে, চলতি মূলধন = চলতি সম্পদ - চলতি দায়

= ১২,০০,০০০ – ৬,০০,০০০

= ৬,০০,০০০ টাকা

**মন্তব্য:** এই অনুপাতটির আদর্শ মান ১ : ১ উক্ত অংকে নির্ণীত মানও ১ : ১ সুতরাং চলতি মূলধন অনুপাতের মানটি সন্তোষজনক বলে আমরা ধরে নিতে পারি।

# Solution

(ঘ) মজুদপণ্য আবর্তন অনুপাত $= \dfrac{\text{বিক্রীত পণ্যের ব্যয়}}{\text{গড় মজুদ}}$

$= \dfrac{৩৫,০০,০০০}{৩,৫০,০০০}$

= ১০ বার

বিক্রিত পণ্যের ব্যয় = বিক্রয় - মোট লাভ

= ৩৫,০০,০০০ - ০০

= ৩৫,০০,০০০ টাকা

গড় মজুদ $= \dfrac{\text{প্রারম্ভিক মজুদ} + \text{সমাপণী মজুদ}}{২}$

$= \dfrac{২,০০,০০০+৫,০০,০০০}{২}$

= ৩,৫০,০০০ টাকা

**মন্তব্য:** এই অনুপাতটির আদর্শ মান ৮ বার। এখানে নির্ণীত মান ১০ বার যা কিনা আদর্শ অনুপাতের চেয়েও কিছুটা বেশি। সুতরাং মজুদপণ্য আবর্তন অনুপাতের মান সন্তোষজনক ।

# Solution

(ঙ) প্রাপ্য হিসাব আবর্তন অনুপাত= $\dfrac{\text{নিট ধারে বিক্রয়}}{\text{গড় (প্রাপ্য হিসাব + প্রাপ্য নোট)}}$

$= \dfrac{৩৫,০০,০০০}{৪,৭৫,০০০}$

= ৭.৩৭ বার

**মন্তব্য:** এই অনুপাতটির আদর্শ মান ৪-৬ বার। এখনে নির্ণীত মান ৭.৩৭ বার। অতিরিক্ত প্রাপ্য হিসাব আবর্তন অনুপাত কোম্পানির জন্য অ-লাভজনক তাই কোম্পানিকে দক্ষতার সাথে কারবার পরিচালনা করা বাঞ্চনীয়।

# Problem

❖ ২০১৩ সালের ৩১ ডিসেম্বর তারিখে প্রস্তুত গড়াই কোম্পানি লি. এর আর্থিক অবস্থার বিবরণী নিম্নে দেওয়া হলঃ

গড়াই কোম্পানি লিঃ
আর্থিক অবস্থার বিবরণী
৩১ ডিসেম্বর ২০১৩

| সম্পদসমূহ | টাকা | টাকা |
|---|---|---|
| ভূমি ও দালানকোঠা | ৭,৫০,০০০ | |
| আসবাবপত্র | ১,৫০,০০০ | |
| মজুদ পণ্য | ২,৫০,০০০ | |
| নগদ তহবিল | ১,১২,৫০০ | |
| প্রাপ্য হিসাব | ২,৩৭,৫০০ | ১৫,০০,০০০ |

# CQ



| শেয়ারহোল্ডারদের স্বত্ব ও দায়সমূহঃ | টাকা | টাকা |
|---|---|---|
| শেয়ার মূলধন | ৭,৫০,০০০ | |
| বিশদ আয় বিবরণী | ৩,০০,০০০ | |
| ১০% ঋণ | ১,৫০,০০০ | |
| প্রদেয় হিসাব | ২,২৫,০০০ | |
| প্রদেয় বিল | ৭৫,০০০ | ১৫,০০,০০০ |

➢ বছরে বিক্রয়ের পরিমাণ ছিল ২৫,০০,০০০ টাকা। বিক্রিত পণ্যের ব্যয় বিক্রয়ের ৮০% মোট লাভের ৪০% পরোক্ষ ব্যয়।

নিম্নলিখিত অনুপাতগুলো নির্ণয় করঃ-

ক) মজুত আবর্তন অনুপাত

খ) মোট লাভ অনুপাত এবং

গ) নিট লাভ অনুপাত নির্ণয় কর।

# Solution

(ক) মজুদপণ্য আবর্তন অনুপাত $= \dfrac{\text{বিক্রীত পণ্যের ব্যয়}}{\text{গড় মজুদ}}$

$= \dfrac{২০,০০,০০০}{২,৫০,০০০}$

= ৮ বার

বিক্রিত পণ্যের ব্যয় = ২৫,০০,০০০ × ৮০%= ২০,০০,০০০

১) ধরি,

বিক্রিত পণ্যের ব্যয় = ১০০%

মুনাফা = ২৫%

বিক্রয় = ১২৫%

বিক্রয় = ২০০ টাকা

মুনাফা বিক্রিত পণ্যের ব্যয়ের ২৫%

১) বিক্রিত পণ্যের ব্যয় কত?

২) মুনাফা কত? = ২০০ – ১৬০ = ৪০

১২৫% → ২০০

$\therefore$ ১% → $\dfrac{২০০}{১২৫}$

$\therefore$ ১০০% → $\dfrac{২০০\times১০০}{১২৫}$

= ১৬০ টাকা

# Solution

(খ) মোট লাভ অনুপাত $= \frac{\text{মোট লাভ}}{\text{নিট বিক্রয়}} \times ১০০$

$= \frac{৫,০০,০০০}{২৫,০০,০০০} \times ১০০ = ২০\%$

মোট লাভ = বিক্রয় - বিক্রিত পণ্যের ব্যয়

= ২৫,০০,০০০ - ২০,০০,০০০ = ৫,০০,০০০

# Solution

(গ) নিট লাভ অনুপাত= $\frac{\text{নিট লাভ}}{\text{নিট বিক্রয়}} \times ১০০$

$= \frac{৩,০০,০০০}{২৫,০০,০০০} \times ১০০ = ১২\%$

নিট লাভ = মোট লাভ – পরোক্ষ ব্যয়(৫,০০,০০০ × ৪০%)

=৫,০০,০০০ - ২,০০,০০০

= ৩,০০,০০০

CQ



❖ বোরহান কোম্পানী লিঃ- এর ২০১৩ সালের ৩১ ডিসেম্বর তারিখের আর্থিক অবস্থার বিবরণী নিম্নে দেওয়া হলোঃ

বোরহান কোম্পানি লিঃ
আর্থিক অবস্থার বিবরণী
৩১ ডিসেম্বর ২০১৩

| সম্পদসমূহ | টাকা | টাকা |
|---|---|---|
| স্থায়ী সম্পদ | ৭,৫০,০০০ | |
| মজুদ পণ্য | ২,০০,০০০ | |
| প্রাপ্য হিসাব | ১,৫০,০০০ | |
| নগদ তহবিল | ৫০,০০০ | |
| অগ্রিম খরচ | ২০,০০০ | |
| ঋণপত্রের অবহার | ৩০,০০০ | ১২,০০,০০০ |

# CQ



| শেয়ারহোল্ডারদের স্বত্ব ও দায়সমূহঃ | টাকা | টাকা |
|---|---|---|
| শেয়ার মূলধন | ৬,০০,০০০ | |
| সাধারণ সঞ্চিতি | ২,০০,০০০ | |
| ১০% ঋণ | ২,৫০,০০০ | |
| প্রদেয় হিসাব | ১,০০,০০০ | |
| ব্যাংক জমাতিরিক্ত | ৫০,০০০ | ১২,০০,০০০ |

➢ কোম্পানি বিক্রিত পণ্যের ব্যয়ের উপর ২৫% লাভে পণ্য বিক্রয় করে। ২০১৩ সালে বিক্রয়ের পরিমাণ ছিল ১৪,০০,০০০ টাকা ও পরিচালন বায় ৭০,০০০ টাকা এবং প্রারম্ভিক মজুদ পণ্য ১,০০,০০০ টাকা।

ক) চলতি মূলধনের পরিমাণ নির্ণয় কর।

খ) মজুদ আবর্তন অনুপাত এবং বিক্রয়ের উপর নিট লাভ অনুপাত নির্ণয় কর।

গ) দীর্ঘমেয়াদী স্বচ্ছলতা যাচাইয়ের দু'টি অনুপাত (দায় মালিকানা অনুপাত ও দায় মোট সম্পদ অনুপাত) নির্ণয় কর।

# Solution

(ক) চলতি মূলধনের পরিমান নির্ণয়ঃ-

চলতি মূলধন = চলতি সম্পদ - চলতি দায়
= ৪,২০,০০০ – ১,৫০,০০০
= ২,৭০,০০০ টাকা

(i) চলতি অনুপাত = $\frac{\text{চলতি সম্পদ}}{\text{চলতি দায়}}$

= $\frac{৪,২০,০০০}{১,৫০,০০০}$

আর্দশ অনুপাত→ ২.১

= ২.৮ : ১→ সন্তোষজনক

**খসড়াঃ-**

(i) চলতি সম্পদ = ২,০০,০০০ + ১,৫০,০০০ + ৫০,০০০ + ২০,০০০
= ৪,২০,০০০ টাকা।

(ii) চলতি দায় = ১,০০,০০০ + ৫০,০০০
= ১,৫০,০০০ টাকা।

(ii) চলতি মূলধন অনুপাত = $\frac{\text{চলতি মূলধন}}{\text{চলতি দায়}}$

= $\frac{২,৭০,০০০}{১,৫০,০০০}$

আর্দশ অনুপাত→ ১.১

= ১.৮ : ১→ অসন্তোষজনক

# Solution



## (খ) সমাধানঃ-

| ক্রমিক নং | অনুপাতসমূহ | সূত্র | ক্যালকুলেশন | ফলাফল |
|---|---|---|---|---|
| ১. | মজুদ আবর্তন অনুপাত | $\frac{\text{বিক্রিত পণ্যের ব্যয়}}{\text{গড় মজুদ}}$ | $\frac{১১,২০,০০০}{১,৫০,০০০}$ | ৭.৪৭ বার |
| ২. | বিক্রয়ের উপর নিট লাভ অনুপাত | $\frac{\text{নিট লাভ}}{\text{নিট বিক্রয়}} \times ১০০$ | $\frac{২,১০,০০০}{১৪,০০,০০০} \times ১০০০$ | ১৫% |

(i) বিক্রিত পণ্যের ব্যয় $= \frac{১০০ \times ১৪,০০,০০০}{১২৫}$

$= ১১,২০,০০০$ টাকা

$১২৫\% \rightarrow ১৪,০০,০০০$

$\therefore ১\% \rightarrow \frac{১৪,০০,০০০}{১২৫}$

$\therefore ১০০\% \rightarrow \frac{১৪,০০,০০০ \times ১০০}{১২৫}$

$= ১১,২০,০০০$ টাকা

# Solution

(ii) গড় মজুদ = $\frac{\text{প্রারম্ভিক মজুদ পণ্য + সমাপণী মজুদ পণ্য}}{২}$

= $\frac{১,০০,০০০ + ২,০০,০০০}{২}$

= ১,৫০,০০০ টাকা

(iii) নিট লাভ = বিক্রয় – (বিক্রিত পণ্যের বায়+ পরিচালনা ব্যয়)

= ১৪,০০,০০০ – (১১,২০,০০০ + ৭০,০০০)

= ২,১০,০০০ টাকা

# Solution

(গ) (i) দায় মালিকানা অনুপাত $= \dfrac{\text{বহির্দায়}}{\text{মালিকানা তহবিল}}$

$= \dfrac{৪,০০,০০০}{৭,৭০,০০০}$

$= ০.৫২ : ১$

# Solution



(ii) দায় মোট সম্পদ অনুপাত $= \dfrac{\text{বহির্দায়}}{\text{মোট সম্পদ(ভুয়া সম্পদ ছাড়া)}}$

$= \dfrac{৪,০০,০০০}{১১,৭০,০০০}$

$= ০.৩৪ : ১$

**গণনাকার্যঃ-**

বহির্দায়= চলতি দায় + দীর্ঘমেয়াদী ঋণপত্র

= ১,৫০,০০০ + ২,৫০,০০০

= ৪,০০,০০০ টাকা

মালিকানা তহবিল = শেয়ার মূলধন + সাধারণ সঞ্চিতি - অলিক সম্পদ

= ৬,০০,০০০ + ২,০০,০০০ – ৩০,০০০

= ৭,৭০,০০০ টাকা

# MCQ



(১) স্বল্পমেয়াদি দায় পরিশোধের ক্ষমতা নির্ণয়ের অনুপাতকে বলে- [রা. বো. '১৭]

(ক) ত্বরিত অনুপাত
(খ) চলতি অনুপাত ✔
(গ) দায়-মালিকানা অনুপাত
(ঘ) দায়-সম্পদ অনুপাত

(২) কার্যকরী মূলধন নির্ণয়ে প্রয়োজন [রা. বো. '১৭]

(i) স্থায়ী সম্পদ

(ii) চলতি দায়

(iii) চলতি সম্পদ

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii
(খ) i ও iii
(গ) ii ও iii ✔
(ঘ) i, ii ও iii

# MCQ



(৩) বিলম্বিত বিজ্ঞাপন কোন ধরনের সম্পদ? [রা. বো. '১৭]

(ক) চলতি
(খ) স্থায়ী
(গ) কাল্পনিক ✓
(ঘ) অস্পর্শনীয়

(৪) কোনটি চলতি দায়? [য. বো. '১৭]

(ক) অগ্রিম আয় ✓
(খ) অগ্রিম খরচ
(গ) মূলধন
(ঘ) বন্ধকি ঋণ

(৫) নিচের কোনটি সচ্ছলতা অনুপাত? [য. বো. '১৭]

(ক) চলতি অনুপাত
(খ) মোট লাভ অনুপাত
(গ) দায় মালিকানা অনুপাত ✓
(ঘ) পরিচালন আয় অনুপাত

# MCQ



❑ উদ্দীপকটি পড়ে ৬ ও ৭ নং প্রশ্নের উত্তর দাও :

রহমান ট্রেডার্স এর নগদ তহবিল ১০,০০০ টাকা, প্রাপ্য হিসাব ৩০,০০০ টাকা, প্রদেয় হিসাব ২০,০০০ টাকা, অগ্রিম প্রদত্ত খরচ ৫০০০ টাকা, বকেয়া খরচ ২,৫০০ টাকা, প্রাপ্য আয় ৪,০০০ টাকা, প্রদেয় নোট ১০,০০০ টাকা, প্রাপ্য নোট ৫,০০০ টাকা এবং মজুদ পণ্য ১৫,০০০ টাকা।

[য. বো. '১৭]

(৬) মিঃ রহমানের চলতি অনুপাত কত?

✔ (ক) ২.১২ : ১ (খ) ২ : ১ (গ) ১.৫ : ১ (ঘ) ১ : ২.২

(৭) চলতি মূলধন কত?

✔ (ক) ৩৬,৫০০ টাকা (খ) ৭১,৫০০ টাকা (গ) ৩৯,০০০ টাকা (ঘ) ১,০৪,০০০ টাকা

# MCQ

**(৮) মূলধন গিয়ারিং অনুপাত হলো-** **[কু. বো. '১৭]**

(ক) ব্যবসায় কার্যকলাপ অনুপাত

(খ) তারল্য অনুপাত

(গ) সচ্ছলতা অনুপাত

(ঘ) মুনাফা অর্জন ক্ষমতা অনুপাত

**(৯) ত্বরিৎ অনুপাতের আদর্শমান কোনটি?** **[চ. বো. '১৭]**

(ক) ১ : ১

(খ) ২ : ১

(গ) ৩ : ১

(ঘ) ৪ : ১

**(১০) চলতি অনুপাত ৩:১ এবং চলতি সম্পত্তি ১৮.০০০ টাকা হলে চলতি দায় কত?** **[চ. বো. '১৭]**

(ক) ৬,০০০ টাকা

(খ) ১২,০০০ টাকা

(গ) ৪,৫০০ টাকা

(ঘ) ১০,৫০০ টাকা

# MCQ



(১১) নিচের কোনটি অলীক সম্পত্তি? [চ. বো. '১৭]

(ক) শেয়ার বাট্টা ✓
(খ) ট্রেডমার্ক
(গ) পেটেন্ট
(ঘ) সুনাম

(১২) চলতি দায় মিটানোর ক্ষমতা কোন অনুপাতের দ্বারা নির্ণয় করা হয়? [সি. বো. '১৭]

(ক) চলতি মূলধন অনুপাত
(খ) চলতি অনুপাত ✓
(গ) তারল্য অনুপাত
(ঘ) দায়-মালিকানা অনুপাত

(১৩) নিচের কোনটি আন্তঃদায়? [সি. বো. '১৭]

(ক) বকেয়া বেতন
(খ) পাওনাদার
(গ) সঞ্চিতি তহবিল ✓
(ঘ) বন্ধকি ঋণ

# MCQ



(১৪) অনুপাত বলতে বোঝায়- [ব. বো. '১৭]

(ক) দু'টি আর্থিক সংখ্যার গুণফল
(খ) দুটি আর্থিক সংখ্যার যোগফল
(গ) দুটি আর্থিক সংখ্যার বিয়োগফল
(ঘ) দুটি আর্থিক সংখ্যার তুলনামূলক সম্পর্ক

(১৫) নিচের কোনটি ত্বরিত সম্পদ নয়? [সি. বো. '১৭]

(ক) নগদ
(খ) দেনাদার
(গ) ব্যাংক জমা
(ঘ) অগ্রিম খরচ

(১৬) কার্যকরী মূলধন বলতে বোঝায়- [দি. বো. '১৭]

(ক) মালিক কর্তৃক বিনিয়োজিত মূলধন
(খ) মূলধন বাদ উত্তোলন
(গ) চলতি সম্পত্তি বাদ চলতি দায়
(ঘ) স্থায়ী সম্পত্তি বাদ চলতি সম্পত্তি

# MCQ



❑ উদ্দীপকটি পড়ে ১৭ ও ১৮ নং প্রশ্নের উত্তর দাও :

তাসফিয়া কোম্পানির বিক্রয়ের পরিমাণ ১২,০০,০০০ টাকা, বিক্রয় ফেরত ৮০,০০০ টাকা, বিক্রয় বাট্টা ৪০,০০০ টাকা, মোট লাভ ৪,০০,০০০ টাকা ও নিট লাভ ১,৫০,০০০ টাকা।

[দি. বো. '১৭]

(১৭) কোম্পানির মোট লাভ অনুপাত কত?

(ক) ১৩.৮৮%  (খ) ১৩.৯৮%  (গ) ৩৫.৮৮%  (ঘ) ৩৭.০৩% ✓

$\rightarrow \frac{\text{মোট লাভ}}{\text{নিট বিক্রয়}} = \frac{৪,০০,০০০}{১০,৮০,০০০} \times ১০০ = ৩৭.০৩\%$

(১৮) মোট লাভ অনুপাত দ্বারা যাচাই করা হয় প্রতিষ্ঠানের-

(ক) আর্থিক সচ্ছলতা  (খ) ব্যবস্থাপকীয় দক্ষতা

(গ) মুনাফা অর্জন ক্ষমতা ✓  (ঘ) ঋণ পরিশোধের ক্ষমতা

# MCQ



(১৯) চলতি অনুপাত এর আদর্শ মান ২ : ১ বলতে বোঝায়- [য. বো. '১৯]

(ক) প্রতি ১ টাকা দায়ের বিপরীতে ২ টাকার সম্পদ ✓

(খ) প্রতি ২ টাকার দায়ের বিপরীতে ১ টাকার সম্পদ

(গ) প্রতি ১ টাকা আয়ের বিপরীতে ২ টাকার ব্যয়

(ঘ) প্রতি ২ টাকা আয়ের বিপরীতে ১ টাকার ব্যয়

(২০) মালিকানা তহবিল ও দীর্ঘমেয়াদি দায়ের সমষ্টিকে কী বলা হয়? [ঢা. বো. '১৬;]

(ক) বহির্দায় তহবিল

(খ) বিনিয়োজিত মূলধন ✓

(গ) দীর্ঘমেয়াদি মূলধন

(ঘ) মূলধন তহবিল

# MCQ



❑ উদ্দীপকটি পড়ে ২১ ও ২২ নং প্রশ্নের উত্তর দাও :

নিট বিক্রয় ৪২,০০০ টাকা। মোট লাভ বিক্রীত পণ্যের ব্যয়ের ওপর ২৫%। প্রারম্ভিক মজুদ ৪,০০০ টাকা, সমাপনী মজুদ ৬,০০০ টাকা। [ঢা. বো. '১৬]

(২১) মজুদ আবর্তন অনুপাত কত?

(ক) ৮.৪ বার (খ) ৫.৩২ বার (গ) ৬.৭২ বার (ঘ) ৪.৩২ বার

(২২) মজুদ আবর্তনের মাধ্যমে মূল্যায়ন করা হয়-

(i) প্রতিষ্ঠানের মজুদ ব্যবস্থাপনার দক্ষতা

(ii) প্রতিষ্ঠানের বিক্রয় ব্যবস্থাপনার দক্ষতা

(iii) প্রতিষ্ঠানের মুনাফা অর্জনের ক্ষমতা

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii (খ) i ও iii (গ) ii ও iii (ঘ) i, ii ও iii

# MCQ



(২৩) কারবারে ব্যবহৃত দীর্ঘমেয়াদি মূলধনকে কী বলে?

(ক) কার্যকরী মূলধন

(খ) বিনিয়োজিত মূলধন ✓

(গ) প্রারম্ভিক মূলধন

(ঘ) সংরক্ষিত মূলধন

$$\frac{২.২}{১} = \frac{x}{৫০,০০০}$$

বা, $x$ = ১,১০,০০০

(২৪) চলতি সম্পদ – মজুদ পণ্য – অগ্রিম খরচ = কী? [রা. বো. '১৬]

(ক) তরল সম্পদ ✓

(খ) অলীক সম্পদ

(গ) স্থায়ী সম্পদ

(ঘ) অস্পর্শনীয় সম্পদ

(২৫) একটি ফার্মের চলতি দায় ৫০,০০০ টাকা ও চলতি অনুপাত ২.২:১ হলে চলতি সম্পদের পরিমাণ কত? [য. বো. '১৬]

(ক) ১,১০,০০০ টাকা ✓

(খ) ৮০,০০০ টাকা

(গ) ৪০,০০০ টাকা

(ঘ) ১২,৫০০ টাকা

# MCQ



(২৬) কার্যকরী মূলধন নির্ণয়ের সঠিক সূত্র কোনটি? [য. বো. '১৬]

(ক) মোট সম্পদ - চলতি দায়

(খ) চলতি সম্পদ - মোট দায়

(গ) মোট সম্পদ - মোট দায়

✔ (ঘ) চলতি সম্পদ - চলতি দায়

(২৭) চলতি অনুপাতের আদর্শ মান কত? [য. বো. '১৬; সি. বো. '১৬]

(ক) ১:১

✔ (খ) ২:১

(গ) ৩:১

(ঘ) ২:৩

(২৮) ত্বরিত সম্পত্তির অংশ নয়- [য. বো. '১৬]

(i) মজুদ পণ্য

(ii) অগ্রিম ব্যয়

(iii) নগদ তহবিল

নিচের কোনটি সঠিক?

✔ (ক) i ও ii

(খ) i ও iii

(গ) ii ও iii

(ঘ) i, ii ও iii

# MCQ



(২৯) তরল অনুপাতের আদর্শমান কোনটি? [কু. বো. '১৬]

দেনাদার আবর্তন অনুপাত = $\frac{২,০০,০০০}{৪০,০০০}$ = ৫ বার

(ক) ২:১ (খ) ২:২ (গ) ১:১ ✔ (ঘ) ১:১.৫

❑ উদ্দীপকটি পড়ে ৩০ ও ৩১ নং প্রশ্নের উত্তর দাও :

করিম লি.-এর আর্থিক বিবরণীর কয়েকটি দফা নিম্নরূপ : বিক্রয় ২,০০,০০০ টাকা, মোট আয় ৮০,০০০ টাকা, নিট আয় ৪০,০০০ টাকা ও দেনাদার ৪০,০০০ টাকা। [কু. বো. '১৬]

(৩০) নিট আয়ের হার কত?

$\frac{৪০,০০০}{২,০০,০০০} \times ১০০$
= ২০%

(ক) ১৫% (খ) ১৭% (গ) ১৭.৭৮% (ঘ) ২০% ✔

(৩১) দেনাদার আর্বতন অনুপাত কত?

(ক) ৩ বার (খ) ৪ বার (গ) ৫বার ✔ (ঘ) ৫ বার

# MCQ



(৩২) চলতি সম্পদ ২০ লক্ষ টাকা ও চলতি দায় ১০ লক্ষ টাকা হলে চলতি অনুপাত কত হবে? [ঢা. বো. '১৯]

(ক) ২:১ ✔ (খ) ০.৫০:১ (গ) ১.৫:১ (ঘ) ১:২

(৩৩) তারল্য সম্পত্তি হলো- [রা. বো. '১৯]

(i) নগদ তহবিল

(ii) অগ্রিম ব্যয়

(iii) প্রাপ্য হিসাব

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii (খ) i ও iii ✔ (গ) ii ও iii (ঘ) i, ii ও iii

(৩৪) ত্বরিত অনুপাতের আদর্শমান কত? [রা. বো. '১৯; চ. বো. '১৭]

(ক) ১:২ (খ) ১:৩ (গ) ৩:২ (ঘ) ১:১ ✔

# MCQ



মজুদ আবর্তন অনুপাত = $\frac{১,৩৫,০০০}{২৭,০০০}$ = ৫ বার

❑ উদ্দীপকটি পড়ে ৩৫, ৩৬ ও ৩৭ নং প্রশ্নের উত্তর দাও :

আমেনা লি. এর প্রারম্ভিক মজুদ পণ্য ২৪,০০০ টাকা, সমাপনী মজুদ পণ্য ৩০,০০০ টাকা, নগদ তহবিল ৫২,০০০ টাকা, ঋণপত্র ৩৩,০০০ টাকা, প্রাপ্য হিসাব ৮০,০০০ টাকা, প্রদেয় হিসাব ৪৮,০০০ টাকা, বিক্রয় ১,৬২,০০০ টাকা এবং বিক্রীত পণ্যের ব্যয় ছিল ১,৩৫,০০০ টাকা। [য. বো. '১৯]

(৩৫) প্রতিষ্ঠানটির ত্বরিত অনুপাত কত?

(ক) ২:১ (খ) ২.৩:১ (গ) ২:২ (ঘ) ২.৭৫:১ ✔

(৩৬) মজুদ আবর্তন অনুপাত কত?

(ক) ৩ বার (খ) ৫ বার ✔ (গ) ৬ বার (ঘ) ৫.৪ বার

(৩৭) চলতি সম্পদ ২,১৬,০০০ টাকা এবং চলতি অনুপাত ৩:১। চলতি দায় কত টাকা?

(ক) ২,১৬,০০০ টাকা (খ) ১,০৮,০০০ টাকা (গ) ৫৪,০০০ টাকা (ঘ) ৭২,০০০ টাকা ✔

# MCQ



❑ উদ্দীপকটি পড়ে ৩৮ ও ৩৯ নং প্রশ্নের উত্তর দাও :

একটি আর্থিক অবস্থার বিবরণী দফাসমূহ নিম্নরূপ-
মজুদ পণ্য ৬০,০০০ টাকা; হাতে নগদ ৩০,০০০ টাকা; আসবাবপত্র ৫০,০০০ টাকা; প্রাপ্য হিসাব ২৫,০০০ টাকা; প্রদেয় হিসাব ৩০,০০০ টাকা; অফিস সরঞ্জাম ৮০,০০০ টাকা; ব্যাংক জমাতিরিক্ত ২০,০০০ টাকা; ব্যাংক ঋণ ৭৫,০০০ টাকা; প্রদেয় নোট ২০,০০০ টাকা এবং অনুপার্জিত আয় ২০,০০০ টাকা। [কু. বো. '১৯]

(৩৮) চলতি সম্পত্তির পরিমাণ কত হবে?

(ক) ২,৪৫,০০০ টাকা (খ) ১,৬৫,০০০ টাকা ✔(গ) ১,১৫,০০০ টাকা (ঘ) ৯০,০০০ টাকা

(৩৯) চলতি মূলধনের পরিমাণ কত হবে?

(ক) ১,৬৫,০০০ টাকা (খ) ১,৫৫,০০০ টাকা ✔(গ) ২৫,০০০ টাকা (ঘ) ৮০,০০০ টাকা

(৪০) অনুপাত বিশ্লেষণ ব্যবহার করা হয়- [কু. বো. '১৯]

(i) ব্যবসায় আর্থিক অবস্থা যাচাইয়ের জন্য

(ii) ব্যবস্থাপনার দক্ষতা ও অদক্ষতা পরিমাপের জন্য

(iii) ব্যবসায়ের তারল্য পরিমাপের জন্য

নিচের কোনটি সঠিক?

(ক) i ও ii (খ) i ও iii (গ) ii ও iii (ঘ) i, ii ও iii

(৪১) কোনটি তারল্য অনুপাত? [কু. বো. '১৯]

(ক) অগ্নিপরীক্ষা অনুপাত (খ) মোট মুনাফা অনুপাত

(গ) দায়-মালিকানা অনুপাত (ঘ) মজুদ আবর্তন অনুপাত

# MCQ



(৪২) বিক্রীত পণ্যের ব্যয়কে গড় মজুদ দিয়ে ভাগ করলে নির্ণীত হয়? [কু. বো. '১৯]

(ক) মজুত আবর্তন অনুপাত (খ) মূলধন আবর্তন অনুপাত (গ) দেনাদার আবর্তন অনুপাত (ঘ) পাওনাদার আবর্তন অনুপাত

(৪৩) একটি কোম্পানির ঋণপত্র- [কু. বো. '১৯]

(ক) চলতি দায় (খ) স্বল্পমেয়াদি দায় (গ) বহির্দায় (ঘ) আন্তঃদায়

(৪৪) উপার্জন ক্ষমতা অনুপাত কোনটি? [চ. বো. '১৯]

(ক) চলতি অনুপাত (খ) তারল্য অনুপতি (গ) নিট লাভ অনুপাত (ঘ) দেনাদার আবর্তন অনুপাত

(৪৫) মজুত আবর্তন অনুপতি কোন ধরনের অনুপাত? [সি. বো. '১৯]

(ক) সচ্ছলতা (খ) তারল্যতা (গ) পরিচালন দক্ষতা (ঘ) মুনাফা অর্জন ক্ষমতা

